কবতে হয। তন্ত্র সাধনাব গভীবতায না গিযেও বলা যায ষটকর্মেব স্তম্ভন, বিদ্বেষ, উচাটন-মাবণেব কথাও অনৈতিকহাসিক নয।”

সুখেন সাঁতবা ডাইনি প্রথাব বিবোধী। তাঁব ধাবণায, এইসব ডাইনিব মত মধ্যযুগীয প্রথাগুলো তাঁদেব সমাজে আবও বহুদিন প্রচলিত থাকবে। থাকবে না কেন, যে সমাজেব তিন ভাগ মানুষ দাবিদ্র্য সীমাব নিচে আব অশিক্ষা-কুশিক্ষাব মধ্যে বাস কবে সেই সমাজ থেকে এই অন্ধ সংস্কাবেব জগদ্দল পাথবকে ঠেলে সবাবাব মত মহাজন কোথায ?

এইসবই সুখেনেব কথা। আবাব এই সুখেনই বলেন, “বোগীবই অর্ধেক বোগ সেবে যায। এই বকম ভাবে কারো পেটে সাবা হলে পেট ভুটভাট কবলে পাডায পাডায বুডো-বুডিদেব নুনপডা দিতে দেখেছি। অর্থাৎ খানিকটা নুন নিযে মন্ত্র পডে দেয, সেটা জল দিযে তিন দিন খেতে হয। এক্ষেত্রে আমবা দেখেছি পেটে বায়ু জমা বোগীব পক্ষে নুন জল খুব উপকাবি। সেইরকম ভাবে শবীবে কোথাও মোচড লেগে গেলে তেলপডাব বিধান। অর্থাৎ, মন্ত্রপূত সবষেব তেল দিযে মালিশ। এক্ষেত্রে ঐ বোগীব সবষেব মালিশটাই কাজ করে। আবাব শোযাব দোষে ঘাডে ব্যথা লাগলে বোতলে কবে গবম জল ভবে ঘাডে তাপ দিতে দিতে মন্ত্র পডতে দেখিছি। ঐ তাপটাই ঘাডের ব্যথা উপশমেব কাজ কবে এখানে।

এমনি আবো বহুবকম বোগেব বহুবকম ঝাডফুঁক তুকতাকেব ব্যাপাব আছে যেগুলোব সঙ্গে আবাব কোনবকম বৈজ্ঞানিক ব্যাখ্যাই মেলে না। যেমন কাউকে সাপে কাটলে আমি গাঁ-গঞ্জেব বহু বোজাকে দেখেছি কেবল মন্ত্র ঝাডফুঁক কবেই তাব বিষ নামিযে দেয। সে বিষধব সাপ হলেও। এইতো কিছুদিন আগে আমাব মাকে বাত্রিবেলা চন্দুবে বোবা কামডে দিল। বিষেব জ্বালায মাযেব শবীব অবশ হযে আসতে লাগল, চোখে ঝাপসা দেখতে লাগলেন। এইবকম একটি বোগীকে আমাদেবই পাডাব একটি বউ কি একটা গাছেব শিকড দিযে (ওবা নাম বলতে চায না) হাত চেলে আব ঝাডফুঁক দিযে মাত্র ঘন্টাদুযেকেব মধ্যে সাবিযে তুললো। আমাকে অসংখ্যবাব নানা ধবনেব সাপে কেটেছে। কিন্তু আমি কখনো হাসপাতালে যাইনি ঐ ঝাডফুঁকেতেই ভাল হযেছি।

আবাব সাপে কাটা বোগীকে থালা পডা, সবা পডা দিযেও ভাল কবতে দেখেছি। তেমন বোজাও আমাদেব গাঁযে এখনো আছে। পিতলেব থালায মন্ত্র পডে বোগীর পিঠেব ওপব ছুঁডে দেয। সেই থালা চুম্বুকেব মত বোগীব পিঠের ওপব টেনে ধবে। যতক্ষন না বিষ নামে থালা ছাডতে চায না। সরা পডাটা আবাব আবো আশ্চর্যেব ব্যাপাব। বোজা একটা মাটিব সবায মন্ত্র পডে দিযে বোগীকে ঝাডফুঁক কবতে থাকে। এবাব যতক্ষণ না বোগীব দেহ থেকে বিষ নামবে ততক্ষণ ঐ সবা আছাড মেবেও কেউ ভাঙতে পাববে না। তবে কোন সাপে কাটা বোগীকে যদি কোন ডাইনি ভেড়ে দেয তাহলে কোন বোজাব বাপ্যেব সাধ্যি নেই বিষ নামায। এইজন্য কাউকে সাপে কাটলে সে কথা বোজাব কাছে ছাডা কাবো কাছে প্রকাশ কবতে নেই। বলা যায না কাব পেটে কি আছে, যদি ভেডে দেয তখন প্রাণ নিযে টানাটানি। ডাইনিকে তো আব আলাদা কবে চেনা যায না। আমাদেব মতই মানুষ সে। সুতবাং চেনা দায। আমাদের

পাড়াতেও তো এমনি এক ডাইনি বুড়ি আছে। গরুর বাচ্চা হলে এরা বাঁটের দুধ শুকিয়ে দেয় মন্ত্র দিয়ে। সদ্য-প্রসূতি মায়েদের এমন মাথ ভেড়ে দেবে ছেলে আর মাই খাবে না। মাইয়েতে যন্ত্রণা হবে। তখন আবার রোজার কাছে যাও, সে জলপড়া দিয়ে ঝাড়ফুঁক দিয়ে তবে ভাল করবে। সঙ্গে সঙ্গে তারা মাদুলিও দিয়ে দেয় পাঁচসিকে আড়াই টাকা দাম মূল্য নিয়ে, যাতে ঐ ডাইনিতে পুনর্বার আর মাই না ভাড়তে পারে। গরুর গলাতে জিওলের বোল বেঁধে দিলেও ডাইনিরা আর ভাড়তে পারে না। আবার কারো গায়ে ঘা-ছি হলেও রক্ষে নেই। অমনি ডাইনিরা পাকা আমের মত গন্ধ পায়। সঙ্গে সঙ্গে ভেড়ে দেয় তারা। তখন সেই ঘা আর মোটে সারতে চায় না।

তবে ডাইনিদেরও জব্দ করার রাস্তা আছে। নিজের পায়খানা নিয়ে ওকে খাইয়ে দাও, ব্যাস্, ডাইনি তার মন্ত্র ভুলে যাবে। এমনি একবার এক ঘটনা ঘটেছিল—এক বৌয়ের শাশুড়ী ডাইনি ছিল। তা বৌয়ের পায়ে হোঁচট লেগে খানিকটা কেটে গেছিল। অমনি ডাইনি তা থেকে পাকা আমের গন্ধ পেল। সে আর লোভ সামলাতে পারল না। নিজের বৌকেই ভেড়ে দিল। তা বউতো ডাক্তার বদ্যি দেখিয়ে সারা। কত পয়সা খরচ হতে লাগল, কত ওষুধ খেল কিন্তু সেই ঘা আর ভাল হতে চায় না। হবে কী করে, ঘরেতেই যার ডাইনি। বরং দিনে দিনে তার ঘা আরো বাড়তে লাগল। বউতো মহাচিন্তায় পড়ল। সোয়ামীকে বললে বলে—তোমার জন্যে কি আমি মাকে দূর করে দেব।

চিন্তায় চিন্তায় বউতো শুকোয়। তখন গাঁয়ের এক তিন মাথা বুড়ি তাকে পরামর্শ দিল। বলে,—ওলো বউ, তুই বরং এক কাজ কর, তোর শাউড়ীকে ডালের সঙ্গে গু খাইয়ে দে, দেখবি ও ওর ডাইনি মন্ত্র ভুলে যাবে। নিরুপায় বউ তাই করল। ডাইনিও তার মন্ত্র ভুলে গিয়ে দিনে দিনে রুগ্ন হয়ে একদিন মরে গেল। সেজন্য অবশ্য বউ ডাক ছেড়ে খুব কেঁদেছিল। কারণ শাউড়ী ডাইনি হলেও তার মরণতো সে চায়নি।”

ধীরেন্দ্রনাথ বাস্কে ডাইনি প্রথা বিরোধী আন্দোলনের এক উল্লেখযোগ্য ব্যক্তিত্ব। তিনি তাঁর “আদিবাসী সমাজের সংস্কার ও কুসংস্কার” লেখাটিতে এক জায়গায় বলছেন, “এটাকে (ডাইনি প্রথাকে) কুসংস্কার কিংবা অন্ধ বিশ্বাস যাই বলি না কেন, ভারতবর্ষের প্রায় সব আদিবাসী সমাজেই এই ক্ষতিকারক বিদ্যার চর্চা দেখা যায়। যদিও সকলেই জানে এর প্রয়োগ অসামাজিক তবুও তারা এর মোহমুক্ত হতে পারেনি। আদিবাসী সমাজের কাছে এটা নিদারুণ অভিশাপ।

অর্থাৎ শ্রীবাস্কের ধারণায়—ডাইনির মত একটা ক্ষতিকারক বিদ্যার-চর্চা চলছে। ক্ষতিকারক মানে? ডাইনি বিদ্যার সাহায্যে, ডাইনি ক্ষমতার সাহায্যে মানুষের ক্ষতি করা সম্ভব? অর্থাৎ ডাইনিদের অলৌকিক ক্ষমতা আছে?

শ্রীবাস্কে আরও বলছেন, “অনেক আদিবাসী সমাজের বিশ্বাস, তুক-তাক ও ইন্দ্রজাল (black magic) বিদ্যায় মেয়েরাই পারদর্শী হয়। স্বাভাবিক কারণেই তারা দুর্বল। সমাজে নানা কাজে পবিত্রতা রক্ষার জন্য তাদের অনেক কিছু স্পর্শ করতে দেওয়া হয় না। বিশেষ করে ঋতুবতী নারীর সম্পর্কে কিছু কিছু সংস্কার পৃথিবীর সব সমাজেই প্রচলিত আছে। এই অবহেলার জন্য অনেকে ক্রুদ্ধ হয় আর প্রতিহিংসাপরায়ণ হয়ে প্রতিশোধ নেওয়ার জন্য এ বিদ্যা আয়ত্ত করে থাকে।”

বাস্তবিকই কী 'ডাইন-বিদ্যা'ব অস্তিত্ব আছে ? ডাইনি-বিদ্যায অন্যেব মধ্যে রোগ সংক্রামিত কবা যায ? উচাটণ-মাবন মন্ত্রে যে কোনও প্রাণীব মৃত্যু ঘটান সম্ভব ?

শ্রী বাস্কেব প্রগতিশীল সংগ্রামী মন অবশ্য সেইসঙ্গে একথাও বলে, "এ সব মেয়েবা নিজ স্বার্থসিদ্ধিব জন্য অন্যেব ক্ষতি কবে এবং তাবা মনে কবে যে অন্যেব ক্ষতি কবাব স্বাভাবিক ক্ষমতা তাদেব আছে। এ ক্ষতি হযতো কোন অলৌকিক উপাযে ঘটে না, কৌশলে কার্যকাবণেব যোগসাজোসেই এ সব হযতো ঘটিযে থাকে।"

শ্রীবাস্কেব মনেই সংশয থেকে গেছে—হযতো ডাইনিবা অলৌকিক উপাযে ক্ষতি সাধন কবেন না। অর্থাৎ ডাইনিবা হযতো অলৌকিক উপাযেই ক্ষতি সাধন কবে। শ্রীবাস্কেব মনেই যদি ডাইনিদেব অলৌকিক ক্ষমতা আছে কী নেই—এই বিষযে সংশয় থাকে তাহলে সাধাবণ সাঁওতাল সমাজেব মানুষেব ডাইনিদেব অলৌকিক ক্ষমতাব বিষযে প্রগাঢ় বিশ্বাস থাকাটাই স্বাভাবিক।

শ্রীবাস্কে ডাইনি প্রথাব বিরুদ্ধে কতকগুলো উপায উল্লেখ কবেছিলেন। তাব মধ্যে ডাইনি বিদ্যাব অপকাবিতা সম্পর্কে নাটক মঞ্চস্থ ও তথ্যচিত্র তোলাব কথা ছিল। কিন্তু ডাইনি বিদ্যা বলে বিদ্যাই যেখানে কল্পনা মাত্র, সেখানে ডাইনি বিদ্যাব পক্ষে বা বিপক্ষে বলাব প্রশ্নই উঠতে পাবে না। বাস্তব সত্যকে সাধাবণেব সামনে তুলে ধবা আমাদেব অবশ্যই প্রযোজনীয এবং আদিবাসী সমাজেব কাছে গ্রহণযোগ্য সহজ-সবল



*নদীয়া জেলাব জনৈক জানগুরু*

যুক্তি দিয়ে বোঝাতে হবে—ডাইনি বিদ্যা বলে কোনও বিদ্যার অস্তিত্বই নেই। জানগুরু, সখা বা ওঝাদেরও নেই কোনও অলৌকিক ক্ষমতা।

ডাইনি প্রথা বিরোধী আন্দোলনের সঙ্গে যুক্ত যাঁদের কথা এতক্ষণ আলোচনা করলাম, তাঁদের প্রত্যেকের প্রচেষ্টায় ও আন্তরিকতায় আমি শ্রদ্ধাবনত। শুধু এটুকু মনে হয়েছে—তাঁদের আন্তরিকতার সঙ্গে অলৌকিক ক্ষমতা বিষয়ে দৃষ্টির স্বচ্ছতা যুক্ত হলে আন্দোলনে নতুন মাত্রা যুক্ত হবে।

ডাইনি প্রথা বিরোধী আইন প্রণয়নের দাবি জানিয়ে ইতিমধ্যে পত্রিকা ও প্রচারপত্র মারফৎ দাবি জানিয়েছেন সারদাপ্রসাদ কিসকু, সভাপতি, 'সাঁওতাল সাহিত্য পরিষদ', মহাদেব হাঁসদা, সম্পাদক, 'তেতরে' মাসিক পত্রিকা, কলেন্দ্রনাথ মান্ডি, সম্পাদক, 'সিলি' দ্বিমাসিক পত্রিকা, গুরুদাস মুর্মু, সম্পাদক, 'খেরওয়াল জারপা', বালিশ্বর সরেন, সম্পাদক, 'জিরিহিরি'।

দাবি-পত্রে তাঁরা জানিয়েছিলেন, "...ভণ্ড জানগুরুদের কথায় বিশ্বাস করে কত যে অপরাধ, অন্যায়, অবিচার সংগঠিত হচ্ছে, তা বলে শেষ করা যায় না। প্রকৃতপক্ষে ডাইনি প্রথা একটা অন্ধ-বিশ্বাস ও কুসংস্কার ছাড়া কিছু নয়। এর কোনো বৈজ্ঞানিক ভিত্তি তো নাই-ই, পরোক্ষ কিংবা প্রত্যক্ষভাবে কোনো উপকার পাবার প্রশ্নও নেই। এর মূল সমাজের এত ভিতরে প্রবেশ করেছে যে, এক্ষুণি এর অবসান ঘটানো সাধারণের ক্ষমতার অতীত। স্বাধীনতা প্রাপ্তির দীর্ঘদিন পরেও ভারতের মত একটা কল্যাণ রাষ্ট্রের এ ধরনের কু-প্রথার অস্তিত্ব বিস্ময়জনক।

**এই কুপ্রথার উচ্ছেদকল্পে<br>সরকার যদি আইন প্রণয়ন করেন, অন্তত<br>ভণ্ড জানগুরুদের বে-আইনী বলে ঘোষণা করেন,<br>তাহলেই এই ক্ষতিকারক প্রথার উচ্ছেদ সাধিত হতে পারে।<br>আমরা এ বিষয়ে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের<br>সহানুভূতি কামনা করছি এবং আশু ডাইনি<br>প্রথা বিরোধী আইন প্রণয়নের জন্য<br>অনুরোধ জানাচ্ছি।"**

যুগ যুগ ধরে যে বিশ্বাস আদিবাসীদের শ্বাস-প্রশ্বাসে মিশে রয়েছে তা কয়েকজনের ব্যক্তি প্রচেষ্টায় বা কয়েকটি স্বেচ্ছাসেবী সংস্থার চেষ্টায় (সে চেষ্টা যতই আন্তরিক ও ব্যাপক হোক না কেন) নিমেষে যাবার নয়। এ জন্য আরও বেশি করে সমাজসচেতন মানুষ ও সংস্থাকে এগিয়ে আসতে হবে, এগিয়ে আসতে হবে সরকারী প্রশাসনকে। দীর্ঘকালীন পরিকল্পনার মধ্য দিয়ে বহুজনের চেষ্টাতেই সম্ভব এই অবস্থা থেকে উত্তরণ। কিন্তু বহুজন কবে এগিয়ে আসবে এ আশায় বসে না থেকে আমাদের কাজ

করতে হবে। আমার কথায় কাজ হচ্ছে, কাজ চলছে। বহু আদিবাসীরাও এ কাজে এগিয়ে এসেছেন। এগিয়ে এসেছেন কিছু প্রতিষ্ঠান। আমাদের সমিতিও সীমিত ক্ষমতায় আদিবাসীদের অন্ধ সংস্কার থেকে মুক্ত করতে কাজ করছে বিভিন্ন ভাবে। সাড়াও পাচ্ছি বিপুলভাবে।

আমরা হাজির হচ্ছি একটু নতুন ভাবে। আমাদের সমিতি 'অলৌকিক নয়, লৌকিক' শিরোনামে অনুষ্ঠান করতে বিভিন্ন গ্রাম-গঞ্জে প্রতিনিয়ত যাচ্ছে, তার মধ্যে আদিবাসীপল্লীও পড়ে। যখন যাই তার বেশ কিছুদিন আগে থেকেই স্থানীয় বিশাল অঞ্চল জুড়ে যত জানগুরু, সখা, সৎসখা, দিখলী, ওঝা (সচরাচর সাঁওতাল সমাজ যাদের 'জানগুরু' বলে বিভিন্ন আদিবাসী-অধ্যুষিত জেলায় তারাই এ সব নামে পরিচিত) ও অবতারদের বিষয়ে খবর নিই—তারা কি কি ধরনের অলৌকিক ক্ষমতার (?) অধিকারী। অনুষ্ঠান নিয়ে ব্যাপক প্রচার চালান হয়। ফলে আশ-পাশের গাঁয়ের মানুষ নানা অলৌকিক ঘটনা দেখার উৎসাহে হাজির হন। স্থানীয় অলৌকিক ক্ষমতাবানদের এতদিন ধরে ঘটানো ঘটনাগুলোই আমাদের সমিতির সভ্যরা অনুষ্ঠানে ঘটিয়ে দেখাচ্ছেন। ঘটনাগুলো দেখবার পর বোঝাচ্ছেন—এগুলো কোনও অলৌকিক ঘটনা নয়, কৌশলে ঘটাচ্ছি। আপনারাও যে কেউ চেষ্টা করলেই এমনটা ঘটাতে পারবেন, তারপর দর্শকদের দিয়েও ঘটনাগুলো ঘটানো হতে থাকে। উৎসাহী গ্রামবাসীরা হুড়মুড় করে এগিয়ে আসতে থাকেন। এবং অদ্ভুত সব ঘটনা হাতে-কলমে করার কৌতূহলে, আনন্দে, এতদিনের দেখা জানগুরুদের ঘটানো ঘটনাগুলো যে ওঁরাও ঘটাতে পারেন, এই প্রত্যয় বহুর মধ্যে সংক্রামিত হয়। আমরা ঘোষণা করি—আপনারা তো কৌশলগুলো জেনে গেলেন, এবার জানগুরুদের এইসব কৌশল গ্রহণের সুযোগ বন্ধ করে দিন, দেখতে পাবেন ওদের সব জারিজুরি বন্ধ হয়ে যাবে। এগুলো ঘটানোর কৌশলগুলো আপনারা জানতেন না, ওরা জানতো। সেই কৌশল দিয়ে এতদিন আপনাদের ঠকিয়ে টাকা পয়সা রোজগার করেছে, টোটকা ওষুধে অসুখ সারাতে না পারলে নিজের দোষ ঢাকতে আপনাদেরই কারো পরিবারের নিরীহ মেয়েদের ডাইনি বলে ঘোষণা করেছে। ওরা যা করে সব কৌশলেই করে, অলৌকিক ক্ষমতায় নয়।

আরো একটা কাজও আমরা করি। অনুষ্ঠানের কয়েকদিন আগেই অনুষ্ঠানের উদ্যোক্তরা প্রকাশ্যে এবং ব্যাপক প্রচার চালিয়েই স্থানীয় অলৌকিক ক্ষমতার দাবিদারদের অলৌকিক ক্ষমতা প্রমাণের জন্য সরাসরি চ্যালেঞ্জ জানিয়ে আসেন। চ্যালেঞ্জের জবাবে কেউ হাজির হলে তাঁরা প্রতিটি ক্ষেত্রেই অবশ্যই পরাজিত হন। হাজির না হলে গ্রামবাসীদের উপর তাঁদের প্রভাব প্রচণ্ড কমে যায়। ওঝা, জানগুরু, সখাজাতীয় অলৌকিক ক্ষমতার দাবিদারদের বুজরুকি বন্ধ হলে ডাইনি চিহ্নিত করার কাজও বন্ধ হয়, কারণ এঁরাই ডাইনি চিহ্নিত করেন। অবশ্য এরই পাশাপাশি আরো বিভিন্ন পর্যায়ে কাজ করার আশু প্রয়োজন রয়েছে। আমরা আমাদের সীমিত ক্ষমতায় কিছু কিছু পর্যায়ে কাজও করছি।

বিভিন্ন জানগুরুদের ক্ষমতার কৌশল নিয়ে পরে আলোচনা করব। এবং এই অবস্থা থেকে উত্তোরণের জন্য আপাতত কী কী করা যেতে পারে সে প্রসঙ্গেও আসব। কিন্তু

তাব আগে 'ডাইনি' নিযে আবও কিছু প্রাসঙ্গিক আলোচনায যাওযাব প্রযোজন অনুভব কবছি। সমস্যাটিব বিষযে মোটামুটি ধাবণা না দিযেই সমাধানেব বিষযে কিছু বলতে যাওযাটা বোধহয সমীচীন হবে না।

বাঁকুড়া জেলা হ্যান্ডবুক, ১৯৫১, থেকে

ডাইনি

ডাইনি হলো আমাদেব 'হড়হপনেব' (সাঁওতালদেব) মস্ত জ্বালা। ডাইনিব জন্য লোকে শত্রু হচ্ছে। কুটুম্বদেব দুযাব বন্ধ হচ্ছে। বাপে-ছেলেতে ঝগড়া হচ্ছে। ভাইযে-ভাইযে বিবোধ হচ্ছে। ডাইনি না থাকলে আমাদেব অনেক সুখ থাকতো। সাহাব লোকেবা সবই ভাল বিচাব কবেছেন যতদূব জানা যায . কিন্তু ডাইনি সম্বন্ধে কি কবে যে অন্ধ হচ্ছেন, বুঝতেই আমবা পাবি না। ডাইনিবা আমাদেব খায। আমবা ধবে একটু হুডুম হুডুম কবলে, উল্টো আবও হাকিমবা হাজতে দিচ্ছেন , মহা জ্বালায পড়েছি, কি ক'বলে আমাদেব ভাল হবে, দিশেহাবা হ'যে গেছি। হাকিমদেব বুঝালেও তাঁবা বিশ্বাস কবেন না। বলেন, কৈ দেখি আমাব আঙ্গুল খাক্, তবে তো বিশ্বাস ক'বব, ডাইনি আছে বল—তাবপব তোমাকে কযেদ ক'বে বসল। খাপবি ছুবি নিযে ত ডাইনিবা খাচ্ছে না, বিদ্যাব জোবে পবপাবে পাঠিযে দেয। কি আব একেবাবে সোজা। আগে মাঝি, পাবানি কবা দমন কবছিলেন, আব ভাল না হ'লে, পাঁচ জনে মিলে বে-আবরু কবে গ্রাম থেকে তাড়িযে দিতে ছিল, আজকাল হাকিমদেবই বশ ক'বে শেষ ক'বল। সেইজন্য সব পুরুষেই ভযে পিছিযে গেছে।

পুরুষ মানুষেব কথা আব চলছে না, এখনকাব যুগে মেযেবাই বাজা হযে গেছে। একটু বেশী কিছু বলেছ কি টক ক'বে মুখে পুবেছে, সেই ভযে চুপ ক'বে থাকে। ডাইনিবা বাত্রে জমা হয, কোন বনে কি মাঠে। যাবাব সময ঠুঁটো ঝাঁটা কি কোন কিছু পুরুষেব কাছে বেখে যায, আব তাবা মনে কবে, ঘবেব মানুষ আমাব আছেই, কেবল ধাঁধাতে ঐ ঝাঁটাকে নিজেব লোকেব মত দেখে তা না হ'লে ওবা দেবতাব কাছে বিযে হবাব জন্য চলে গেছে। জানেন, হেঁটে ওবা যায না, কোনো গাছে চড়ে বিদ্যাব জোবে হাওযাব মত যায। দেবতাদেব আখড়ায নেমে, দেবতাদেব সঙ্গে নাচে, সিংহদেব ডাকে। চুল আঁচড়িযে দেয, চুমা খায, তাবপব দেবতাদেব কাবু ক'বে দিব্যি দেয, যেন কোন বকমে খড়ি দেখাব সময না উঠে। এইসব কবে মুবগী ডাকেব সময ঘবে ফিবে আসে

ডাইনীবা অনেক শিষ্য কবে। ছোট ছেলেমেযেদেবও ভুলায তাবা মবে গেলে বীজ যেন থাকে। প্রদীপ নিযে বাত্রে ঘুবে লোকেব বাড়িতে ঢুকে শিষ্যা কবাব জন্য মেযেদেব তুলে আব তাবা স্বীকাব না কবলে বলে না শিখলে তুমি মাবা যাবে, তা না হলে সিংহে খাবে। সেইজন্য ওবা ভযে তাড়াতাড়ি শিখে। চেলাদেব জাগিযে ডাইনীবা ঝাঁটা পবে, আব ভাঙা কুলা কাঁখে নিযে জাহেবে যায প্রদীপ নিযে। সেখানে মুবগী পূজা কবে আব

---

খিচুড়ি পিঠা তৈরি করে খায়। চেলাদের সিংহের চুল আঁচড়ান করায়, আর তারা ভয়ে স্বীকার না করলে বলে কিছুই করবে না, বোন! ভয় করো না, তারপরে মন্ত্র আর মাডনি গান শিখিয়ে দেয়, তারপর দীক্ষা দিবার জন্য বলে যাও বোন, বাবাকে তোমার বড়দাদাকে খাও।। স্বীকার না করলে জ্বর হওয়ায়, কিংবা পাগলী করে দেয়। 'কাটকম চারেচ' (একরকমের ঘাস) এর দ্বারা কলিজা খুঁটে বার করে, আর সেটা সিদ্ধ করে প্রথমে চেলাদেরই আগে খাওয়ায়। সেইদিন থেকে ঐ চেলাদের সমস্ত দয়া-মায়া শেষ হবে, রেগে গেলে ছেলে কি বাবা ভাইদেরও খাবে, আর নিজেদের স্বামীদেরও মায়া করে না, খেয়েও ফেলে।

প্রবাদ আছে যে, পুরাকালে দুটি ছোকরাকে মাদল বাজাবার জন্য ডাইনীরা রোজ তুলে নিয়ে যেত। একদিন একটি ছোকরার কলিজা ডাইনীরা বার করে নিয়ে গেল, আর এক হাঁড়ি হাঁড়িয়া, চাল, নুন, হলুদ, হাঁড়ি, খলা তাদের বাড়ি থেকে সঙ্গে নিয়ে গেল জাহেরে। সেখানে নিয়ে গিয়ে সেই কলিজা সিদ্ধ করে, সেই ছোকরা দুজনকেও ধরা দিল খাবার জন্য। কিন্তু ওরা খেল না, কোঁচড়ে লুকিয়ে রাখল, শুধু হাঁড়িয়াটুকু খেল। দেবতাদের সঙ্গে নেচে ক্লান্ত হয়ে ঘরে ফিরে এল। পরদিন সকাল হতেই কলিজা বার করা ছোকরা মূর্ছা গেল। যে সব লোকে দিশেহারা হোলো, বলতে লাগল ঃ শেষ হয়ে গেল ? ঐ ছোকরাদের মায়া হ'ল। সেইজন্য বলল যাও অমুক অমুক মেয়েদের ধর তাহ'লে মানুষটি ভালো হবে। তারপর মাঝির বৌ ইত্যাদি ভাল ভাল লোককে ধরে নিয়ে এল ওদের কথা মত। ওরা এসে স্বীকার করতে চায় না, গালাগালি দিতেই চাইছে আর তাদের স্বামীরাও রাগে গরগর করছে, বলছে প্রমাণ করে দাও তা না হলে ভাল বলছি না। তখন সেই ছোকরা দুটি তাদের দেওয়া ভাগ পাঁচজনের সামনে খুলে বলল এই যে, বাবা মাল। সেটা দেখে ডাইনী আর তাদের স্বামীরা চুপ।

তারপর পারগামাকে নিয়ে এল। সে হুকুম দিল যাও টাঙ্গি নিয়ে এসো, আনিল। সেই সময় পারগামা ডাইনীদের বলল যাও ভাল কর, তা না হলে কেটে ফাঁক করবো, তোমরা হলে কাঠ ওহোল মরা। তারপর ভয়ে ভালো করে দিল। ভাল না করে দেওয়ার জন্য বহু জায়গায় কেটে দিয়েছে। মাঝির স্ত্রীকে পারামিকের স্ত্রী ডাইনী থাকলে প্রমাণ করা বড় শক্ত, কেন না তাদের স্বামীরা গড়াতে দেয় না। পূর্বে যেমন, একজন ওঝা মানুষ রেগে গিয়ে মাঝি আর পারামিকদের স্ত্রীদের ডাইনী বলেছিল। মাঝিরা তাকে বলল এটা তুমি প্রমাণ না ক'রলে তোমার মাথা রাখব না। উত্তর দিল একদিন চোখে দেখিয়ে দিব। তারপর চুপচাপ হল। ওঝা একদিন সন্ধ্যাবেলা খেয়ে দেয়ে তীর ধনুক নিয়ে জাহেরে চলে গেল। সেখানে একটি গাছে উঠে ওৎ পেতে রইল।

সন্ধ্যায় খাওয়া দাওয়া শেষ হওয়ার পরই যাদের দোষ দিয়েছিল সেই ডাইনী মেয়েরা জাহেরে গেল। গিয়েই একপাক নেচে ঘুরল। তারপর তাদের একজন 'রুম' (ঝুঁপার) হ'ল। তারপর সিংহকে ডাকল, লুক্ষু নামে নাম ধরে সিংহকে দুইবার শিস দিয়ে ডাকল, তারপর দুইটিই চলে এল। তারপর চুল আঁচড়ে দিচ্ছে, চুমু খাচ্ছে, সেই সময় ওৎপেতে বসা লোকটি বড় সিংহটিকেই তীর মারল। তখন সিংহ মনে করল যে,

এবাই আমাকে কিছু কবল বোধ হয। সেই বাগে এক এক কবে এলোপাথাডি কামডিযে মেবে ফেলল ডাইনীদেব আব অন্য সিংহটিকেও বিধে মেবে ফেলল, তাবপব ঘবে ফিবে গেল।

পবদিন সকাল হলে দেখল, তাদেব নাই , তখন ঘবে ঘবে পবস্পবকে জিজ্ঞাসা কবছে যে আমাদেব সব কোথায গেল বলে। তখন ওঝা লোকটি তাদেব বলল , জাহেবেব দিকেই দেখে এস, ওইদিকেই যেতে দেখেছিলাম।

তাবপব গেল, দেখে যে, "বিলিযা বিতিদ" সিংহ দুটি কামডিযে তাদেব মেবে ফেলেছে আব তাবাও পডে আছে। তখন চাবদিকে গোলমাল হতে ধ্বাবে পাশেব লোক জমা হযে তাদেব দেখল। তখন থেকে বিশ্বাস কবে আসছি ডাইনীব কথা।

পুর্বপুকষেবা বলতেন যে, মাবাং বুক বেটাছেলেদেব ডাইন শিক্ষা দিচ্ছিলেন কিন্তু মেযেলোকেবা কোবফান্দী ক'বে গুণ (বিদ্যা) আগেই নিযে নিল। একদিন যেমন, বেটাছেলেবা জমা হ'ল পবস্পবকে শিক্ষা দিবাব জন্য, নিজেদেব ঝগডাটে বৌদেব কি কববে বলে। বলিল আমবা হলাম বেটাছেলে, কী ক'বে আমাদেব কথা চলছে না ? দুই এক কথা মেযেলোকদেব বললে বিশ বাখান গাল দিতে আবম্ভ কবে, এ বকম সহ্য কবব না। তাবপব ঠিক কবল, চল্ মাবাং বুরুব কাছে যাই, তাব কাছে গুণ শিক্ষা কবে আসি, যেমন কবেই হোক এই মেযেদেব যেন কাবু কবতে পাবি। তাবপব দিন ঠিক কবল যে, মাঝ বাত্রে কালনা বনে জমা হবে। গেল। মাবাং বুককে মিনতি জানাল, ডাকল ও ঠাকুর্দা, একবাব আসুন, বহু লোক এসেছি আপনাব কাছে নাবাজ হ'যে। মাবাং বুক চলে এলেন, জিজ্ঞাসা কবলেন কী দুঃখ তোমাদেব আছে নাতি ? তবপব তাদেব দুঃখ জানাল আব মিনতি কবল যেন গুণ (বিদ্যা) শিখিযে দেন নিজেদেব বৌদেব শাযেস্তা কবতে।

মাবাং বুক বলিলেন শিখাতে পাবি, কিন্তু এই সমস্ত পাতায তোমাদেব বক্তে লিখলে তবে। সেই সব শুনে বিস্তব ভয পেযে বলিল কাল ফিবে এসে লিখে গুণ নিব। তাবপব চলিযা গেল। কিন্তু তাদেব স্ত্রীবা লুকিযে এসে আডাল থেকে সব কথা ঠিক শুনে নিল। তখন তাবা বলিল এই পুকষদেব ধর্ম হচ্ছে এই, আমাদিগকে বিযে কবাব আগে কুকুবেব মত গোঁসাই গোঁসাই কবে পিছনে ঘুবে বেডিযেছিল ; এখন বুডি হযেছি ব'লে খাবাপ দেখছে, মেবে ফেলতেই চেষ্টা কবছে আচ্ছা দেখে নেব, কে কাকে মাবতে পাবে। এইসব যুক্তি কবে গলি বাস্তা দিযে তাডাতাডি এগিযে চলে গেল। বাস্তায ঠিক কবে নিল কী কববে বলে। পুকষেবাও পবে ঘবে ফিরে এলো। ফিবো আসা মাত্র মেযেবা তাদেব স্বামীদেব সোহাগেব সঙ্গে অভ্যর্থনা ক'বল, তাতে বেটাছেলেবা মনে ক'বল, নিজে নিজেই ভালো হযেছে, কি জন্যই বা যাব ?

পরদিন মেযেবা নিজেদেব স্বামীদেব ভাল ক'বে ভাত তবকাবি কবে দিল, আব বেশি কবে সন্ধ্যাবেলা হাঁডিযা দিল। পুকষেবা খেযে মাতাল হযে বেহুঁস হ'ল। তখন মেযেবা একত্র হযে ধুতি পাগডি পবে আব ঠোঁটে ছাগল চুল লাগিযে জঙ্গলে মাবাং বুরুব কাছে চলল। ডাকিল ও ঠাকুর্দা, আসুন শীঘ্র তাডাতাডি, আমাদেব স্ত্রীবা দিনবাত জ্বালিযে মাবছে।

মাবাং বুক চলে এলেন। তখন তাকে বলিল দিন আপনাব পাতা বাব করুন, নিজে

নিজেব দাগ কাটব (লিখব), আব সহ্য কবতে পাবি না মেয়েদেব অত্যাচাব। মাবাং বুরু তাঁব শাল পাতা বাহিব কবিলেন, আব তাবা ফুঁড়ে রক্ত দিয়ে নিজেব নিজেব পুরুষেব ছবি আঁকিল। তাবপব মাবাং বুরু মন্ত্র আব ঝাড়ানি শিখিয়ে দিলেন, সিদ্ধাই দিলেন লোক খাওয়াব জন্য। মুচকি মুচকি হেসে তাবা বাড়িতে ফিবে এলো।

পবদিন সকালে পুরুষেবা তাড়াতাড়ি উঠছে না বলে ভীষণ গালাগালি দিয়ে মুখ শুকনো কবে দিল। পুরুষেবা আঁধা ধুঁদা উঠে চোখ বগড়াতে লাগল, ঘুমও ভেঙে গেল, আব মেয়েবা শান্ত হচ্ছে না তাও বুঝতে পাবল। তাবপব টলমল বৈঠক বসাল। সেখানে ঠিক ক'বল চলতো যাই। মাবাং বুরু যাই বলুক, গুণ নিশ্চযই শিখব। তাবপব রাত্রে জঙ্গলে গেল, আব কাক-শকুনেব মত বিস্তব মিনতি মাবাং বুরুকে কবল দাও বাবা, নিশ্চযই শিখিয়ে দাও, মেয়েবা আমাদেব ভযানক জ্বালাচ্ছে।

সেইসব শুনে মাবাং বুরু আশ্চর্য হ'যে তাদেব বলিলেন গুণতো তোমাদেব দিয়ে দিয়েছি, কী চাইছ ঘন ঘন? তখন পুরুষেবা একসঙ্গে বলে উঠল কৈ কখন দিলেন আমাদেব? সেদিন থেকে আমবা তো আসি নাই। সে সব শুনে মাবাং বুরু মহা চিন্তায় পড়লেন, বললেন তোমাদেব দিয়েছি নাতো কী কবেছি? এই যে তোমাদেব দাগ দেখতো। পুরুষেবা নিজেদেব নিজেদেব দাগ দেখে বলল দাগ যেন আমাদেবই কিন্তু আমবা তো দাগ কাটি নাই, কাবা যেন আমাদেব দাগ কেটেছে (ছবি এঁকেছে)।

তখন মাবাং বুরু গালে হাত দিয়ে চিন্তা কবতে লাগলেন, তাবপব বুঝতে পাবলেন যে, মেয়েবা আমাকে শুদ্ধ ছেলেমানুষ কবে ফেলল। তাবপব বেগে গিয়ে ঐ পুরুষদেব বললেন নাও এখানে তাড়াতাড়ি দাগ কাট, ঐ বদমাইস মেয়েদেব দেখে নিব। দাগ দিল, আব তিনি ওঝা আব ডান হবাব সিদ্ধাই দিলেন, যেমন কবেই হোক ডাইনীদেব ধবে যেন সাজা দিতে পাবে। তখন থেকে ডাইনী আব ওঝা কি জানদেব ভীষণ শত্রুতা আছে। কিন্তু ওঝা আব জানেবা পাবছে না, কেননা ডাইনীবা ওদেব দেবতাদেব সহজেই কাবু কবছে সেইজন্য সহজে ধবতে পাবে না, অন্য লোকই খড়ি মাটিতে (খড়ি গুণা) উঠেছে, আব জানেবা আঁধা হয়ে অন্য লোকদেব বলছে (দোষ দিচ্ছে)।

কতক লোক বলে যে, ডাইন, ওঝা আব জান সকলেই কামরু গুরুব কাছে শিখেছে। হ্যাঁ বহু পূর্বে আমাদেব পূর্ব পুরুষেবা তাঁব কাছে গিয়েছিলেন। ওঝা হওয়াব কথা সত্যই, কেননা ওঝা লোকেবা প্রথমেই তাঁব নাম দেন, তা না হ'লে ডাইন আব জানেব কথা জানি না, কামরু গুরুব কাছে শিখেছে কি না জানি না। দোহাযটুকু তাঁব দোহায দেয না, সেইজন্য বলছি, তাঁব কাছে শিখে নাই।

### ওঝাকো (ওঝাবা)

ওঝাবা সত্যি কামরু গুরুব কাছে শিখেছে বহু পূর্বে। তাঁব দেশ আব আমাদেব দেশ লাগালাগি ছিল, মুরুব্বিবা সেকথা আমাদেব বলেছেন। ওঝাদেব কাজ হল ছযটি (১) খড়ি দেখে, (২) চাল ছড়ায, (৩) কামড়ায কিংবা 'লুণ্ডা কবে, (৪) দেবতা খুঁড়ে, (৫) দেবতা ছাড়ায, (৬) লোককে ওষুধ দেয। বোগী ঔষধে যদি ভাল না হয, গ্রামেব

লোক ওঝাকে দিয়ে খড়ি দেখায়। তেল আর শালপাতা নিয়ে আসে, আর সে বসে দুটি পাতাতে তেল মাখাবে, আর মন্ত্র বলতে বলতে ঘষবে 'তেল তেল বায়ে তেল, মাম তেল, কুসুম তেল, ই তেল পড় হায়েতে, কি উঠো, ডাম উঠো, ভূত উঠো, ফুগিন উঠো, বিষ উঠো, কে পড়হে, গুরু পড়হে, গুরু আগতা মাত্র পড়হে'। এরপর মাটিতে একটু রাখবে। তারপর খুলে দেখবে। লোক ওঝাকে জিজ্ঞাসা করবে দেন্ বাবা অনুগ্রহ করুন, কী সব পেলেন? বললে তবে তো আমরা বুঝব। ওঝা খড়ি দেখবারই আগে ঠিক করে রেখেছে যে, এখানে হল জান, এখানে হল ঘরের দেবতা, এখানে হল বাইরের দেবতা, এখানে হল দুঃখ আর এখানে হল বিষ। পাতার যে ঘরের দাগ উঠবে হিজিবিজি, সেইটি বলে দেয়, ডাইন হলে ডাইন, দেবতা হলে দেবতা, দুঃখ হলে দুঃখ, আর বিষ হলে বিষই। ডাইন যদি উঠে, মাঝি পারামিক সন্ধ্যাবেলা বলে যায়। শুন অমুক, অমুকের অসুখ করেছে, ভাল যেন হয়, তোমাকেই ধরেছি, ভাল না হলে তোমাকে বলছি না। তাতে ভাল হলে ভালই। তা না হলে দুইজন করে মাঝি চারদিকে তেল দেখাতে পাঠাবে। সন্ধ্যাবেলা জমা হয় আর তেল দেখাতে যে সব লোক গিয়েছিল তাদের একে একে জিজ্ঞাসা করবে। তিন দিক থেকে ডাইন ঠিক করে আনলে বাছবার জন্য ডাল পুঁতিবে, আর যদি মিল না হয়, আরও পুনরায় খড়ি দেখিয়ে আসবে।

ঘরের দেবতা যদি ওঠে তাহলে রোগীকে বলবে নাও তোমার ঠাকুর সামলাও। তারপর জল দিয়ে মানৎ করবে যে ভাল হলে পূজা করব। বাইরের দেবতা উঠলে ওঝা মন্ত্র আওড়াতে আওড়াতে দেবতাকে চাল ছড়িয়ে দিবে, ('নে তবে কালনা বঙ্গা বুল মায়াম সিটকা মযাম এমাম্ চালাম্ কামাঞ কবিযাক্—ক কাটিক্ মায, অকোরে আচু লেৎ মেয়া ডোড়ে লেৎ মেরা উনিরেন সিবা হপমগে সঠ্রুক সামবাড কেম্, তেঁঞে খা—দ নিযা অডা- দ ছিকেম্ হাডিকেম, ওকাডেতাম মাম বা থাম সেকজং রেরেৎজং মে।) মাও তবে কাল না বঙ্গা জাং এর রক্ত শিবায রক্ত দিচ্ছি, ভাল যেন হয়ে যায়, যে তোমাকে লাগিয়েছিল তার সেবা ছেলেই সাবাড করুন, আজ থেকে এ বাড়ি ছেড়ে দেন, নিজের থানে চলিযা যান। মারাং বুরু আর পারগামাকেও চাল ছড়ায়ে 'বাঁখেড' (মিনতি) করবে, এই যে অমুক মাঝির ঘরে 'জজম বঙ্গা' (যে দেবতা মানুষকে খায়।) জজম বুরু লেগেছিল পড়েছিল, ধরে সাবুদ করলাম, খুদ চাল তার দিয়ে দিলাম, তারই সাক্ষী সভা করুন, আজ থেকে যেন ভাল হয় রোগী। এইরূপ আলাদা মারাং বুরু আর পারগামাদেরও ওঝা মিনতি করে। শেষে মুডা ঢডা সীমা আইলের দেবতাদের চাল ছড়িয়ে মিনতি করে এই নিন তবে আপনারা মুডার খুঁটির, লাটার, লোপাকের সিমার আইলের বড় ছোট ঝুলি ঝোলা কাঁধে, খড়ম হাতে যোগি ইত্যাদি, যাদের চলে তাঁরা আসুন, যাঁদের চলে না তাঁরা দূরে থেকে সাক্ষী শোভা করুন।

দুঃখ উঠলে ওষুধ বাঁটিয়া খাওয়ায় আর বিষ হলে কামড়ায় আর লুণ্ডা করে (ওষুধের গোলা তৈয়ার করে সেটা দিয়ে মালিশ করে)। ওঝারা প্রথমে এক জায়গায় মন্ত্র দ্বারা ঝেড়ে জমা করে, তারপর মুখে কামড় দিয়ে বার করে পাতার খলাতে ফেলবে। কী যেখানে রোগ আছে, গুঁড়ির গোলা তৈরি করে পাতার খলাতে ফেলবে। কি যেখানে রোগ আছে, গুঁড়ির গোলা তৈরি করে মন্ত্র পড়ে লুণ্ডা করে। লোকটি ভাল হলে

ওঝাকে 'সাকেৎ' (মানসিকেব) মুবগি দেয। সেগুলি বলি দিযে খায, আব গ্রামেব দুই একজনকে ভাগ দেয।

### ঢাউবা : বিৎ 'ডাল' পোঁতা

ঢাউবা বিৎ হচ্ছে এই বকম ডাইন কি দেবতা। কি দুঃখ খডিতে উঠলে, সেটা সঠিক কববাব জন্য জলাশযেব পাডে ডাল গোঁতে। সাক্ষী হিসেবে একটি ডাল মাঝখানে প্রথমে পোঁতে তাবপব ঘবেব দেবতাব নামে একটি, তাবপব 'মাইহার' এর (শ্বশুববাডিব) দেবতাব নামে একটি, তাবপব ভাযাদি কুটুমেব নামে একটি, ওটাব পব মেযে, বোনদেব নামে একটি, সেটাব পব প্রতি ঘবেব নামে একটি ডাল পোঁতে। প্রতি ডালে সিন্দবুব দিযে যায। তাবপব চাল ছডিযে 'বাঁখেড' কবে প্রণাম তবে সিঞবঙ্গা (সূর্যদেব)। বেডাব মত চাবদিক ঘিবে বেখেছে, চাবখুঁট, সাবা পৃথিবী ভযে বযেছে তবে এই যে ডালী কালী কবছে, দোষেবই দোষ কবে, সেইটাই যেন শুকনো হযে ঝবে যায, সাক্ষী বহিলেন আব যদি না হয, সবুজ হযে নূতন পাতা বাহিব হবে, সোনাব মত সুন্দব থাকবে (বলে ডাল পুঁতবে)।

আবও বলে যদি দেবতা হয, এটাই যেন শুকনো মচমচে হযে যায, যদি না হয সোনাব মত সত্যই (খাঁটি থাকবেন) সাক্ষী বইলেন। সেইরূপ প্রত্যেকেব নামে প্রতি ডালে 'বাঁখেড' কববে। এইসব কবাব পব ঘবে চলে যায়। পাঁচ ঘন্টা পবে ফিরে আসে ডাল দেখবাব জন্য। যে নামেব ডাল মবেছে, সেটাই ঠিক হবে। ডাইনে যদি ঠিক হল, যত ঘবেব মবে যাবে ওবাই ডাইন হবে। তাবপব অন্য গ্রামেব পুনবায সেইরূপ 'সুহি' (বাছাই) কবিবে দুই তিন জাযগায। তাবপব সেই দুঃখ পাওযা লোকটিকে বলবে এই যে এইটি তোমাকে ঠিক কবে দিলাম, এখন গুরুব কাছে নিযে যাচ্ছ, না ভাল হযে গেছ ? সে উত্তব দিবে কমছে না, গুরুব কাছ থেকে যাচাই কবে নিযে আসি। দিন ঠিক কবে জানেব কাছে চলে গেল।

### জানকো (জানদেব)

জান হচ্ছে আমাদেব ডাইনেব হাইকোর্ট। ঐ যে যাবা ডাইন হয, ওদেবই সত্যিই ডাইন বলি। কি জানি সত্যিই পায, না মিথ্যা, আমবা বিশ্বাস কবি সত্যিই পায বলে, কেননা মাবাং বুরুব কাছে সিদ্ধি লাভ কবেছে। আব পবীক্ষাও কবছি, দেবতাব শক্তিতেই বলে না ফাঁকিবাজি কবে জান হচ্ছে।

কোন লোক ওষুধে ভাল না হলে প্রথমে ওঝাব কাছে নিযে খাডি (গুটি চালান বা খডি দেখা) কবাই , তাবপব গ্রামে গ্রামে ডাল পুঁতি, অতঃপব জানেব কাছে যাই, গ্রাম

শুদ্ধ লোকেব অসুখ ক'বলে, মাঝি সমস্ত পুরুষ মানুষদেব সঙ্গে করে নিয়ে যাবে, আব একজনেব অসুখ কবলে সেই মাঝিব কাছে কাঁদবে, তাবপব বোগীব তবফেব দুই একজন আব খাড়িতে যাকে পাওয়া গেছে তাব স্বামী বা ভাই আব গ্রামেব পাঁচ ছয়জন সাক্ষী জানেব কাছে যাবে। এক সঙ্গেই থাকবে, যেন কেউ লুকিয়ে জানকে কিছু না বলতে পাবে। জানেব কাছে একবাবে যাবে না (সোজাসুজি যাবে না), বাইবে ডেবা বাঁধে। কোথাকাব লোক, কি জন্য এসেছে, কাব জন্য এসেছে, আব কি অসুখ, সে সবেব কথা কাউকে কিছু বলে না। জানেব গ্রামেব মাঝিকে বলবে ওগো বাবা, গুরুব কাছে তেল, পূজা কবতে দাও। তাবপব সে জিজ্ঞাসা কববে · কতজন পূজা কবাবে (দেখাবে)? বলিল এতজন অতজন আছি। সেই মাঝি জানেব কাছে নিয়ে যাবে। মাঝি তাদিগকে পূজাব জিনিস হাজিব কবাবে, যেমন একটি সুপাবি, একটি ভাঁউনিচ্ (পাতাব খলা বা বাটি) আতপ্চাল, তেল সিন্দুব, ধূনা আব বেলপাতা।

তখন জান বলিবে আচ্ছা এসো তবে পবে এই এই বেলা। তাবা ডেবায ফিবে যাবে। সেখানে গ্রামেব কোনো লোক এসে কিছু জিজ্ঞাসা করলে কথা বলবে না, অন্য দেশ আব অন্য গ্রামই বলবে। ধার্য সময়ে জানেব কাছে যাবে। জান কখনও তাব ঘবেবই দোষ দেয, আব কখনও 'জাহেবে' কি বাইবে। তাবা চুপচাপ বসে আছে, আব নিজ আতপ্ চাউল অনেক জাযগায দেবতাব নামে বেখে বেখে যায, আব বেলপাতা তাতে বেখে যায, ওব পব চাল বাখা জাযগাতে সিন্দুব দিযে যাবে তেলে গুলে; আব ধূপেব সবাব আগুনে ধুনা ফেলে বাখবে, শাঁখ বাজাবে আব পূজাব ঘন্টা বাজাবে আব দেবতাদেব পূজা কবে তাবপব ভব দেয, ভব দিযে বকতে থাকে।

প্রথমে তাদেব দেশেব নাম বলবে, ওটাব পর গ্রাম, তাবপব কুলহি (গ্রামেব বাস্তা) কোন কোন দিকে আছে, সেই সব বলে: তাবপব মাঝি, ওটাব পব ফবিযাদী লোক, ওটাব পব তাব কাকা, জ্যেঠা, ভাই, ভগিনীদেব ছেলেদেব, মেযে আব ওবা যতজন আব সকলের নাম বলবে।

তাবপব জিজ্ঞাসা কববে কী বাবা এই সমস্ত ঠিক বলেছে কি না? তাবপব তাবা বলবে . ঠিকই, বিশ্বাস কবলাম, এবাবে ভেঙে বলে দেন। জান উত্তব দেয দাও 'বুন্দা' (ঠাকুবেব টাকা) দাখিল কব; তবে তো বলবো। তাবপর একটি কবে টাকা দেয। আব চুক্তি কবে গিযে থাকলে, যত টাকা চুক্তি কবেছে, সেটাও চেযে নিবে, সে সব দিলে পবে তবে বলবে ডাইন কি দেবতা, আব তাবা কাবা। তাবপব জান বলবে, এত এত জাযগায 'ঠালি ঢাউবা' কবেছ, এটা-ওটা ঠিক কবে ছিলে কী না? তাহাব জবাব দিবে হেঁ বাবা ঐগুলিই। তখন জান তাদেব বলবে যদি তৃপ্ত না হযে থাক তাহলে সাত সখাব কাছে (সাত জাযগায) বুঝে দেখ। সাত সখাব আলাদা হলে বুন্দা টাকা ফেবৎ দিযে দিব। তাবপব ঘবে ফিবে আসবে। বঙ্গা ধবা হলে, অসুস্থ লোক বাজী মানত কববে, আব ডাইন ধবা হলে হুড়ুম দুড়ুম কবে জবিমানা কবে আব বে-আবরু কবে গ্রাম থেকে তাড়িযে দেয। এক জানেব কাছে ডাইন হযেছে, লোক খুশি না হলে অন্য জানেব কাছে নিযে যায, পুনবায প্রমাণ কববে বলে কিন্তু সেটা আজকাল, কিন্তু ডাইনেবা এক জায়গায দোষী হলে, হাজাব জানেব কাছে গেলেও সেই কথাই বলে। শুধু দুই একজন ডাইনী গুণে (বিদ্যায) জানদেব কথা গডবড কবতে

পাবে মাঝিব স্ত্রী ডাইনি ধবা হলে তাডাতে পাবে না নিজেই উল্টে যে লোকটিকে খাচ্ছে তাকে বলবে যাও দেখে নাও কোন দিক, সুখ যদি না হচ্ছেত, আমি গ্রাস কবেছি , আমি কোথায যাব ?

আজকাল জানেবা ভীষণ ঠকাচ্ছে। পূর্বেব মত ধবম জানদেব (ধার্মিক জানদেব) মত সত্য এদেব নাই। পূর্বে জানেবা জান শিক্ষা কবে নাই, আপনা হতেই পেযেছিল। তাবা ভাব দিচ্ছিল না, বাত্রেব বেলা স্বপ্নে পেত কী দিনেব বেলা জলে দেখে। দেবতা এসব বলে দেয যে, অমুক অমুক অমুক আসছে এটা ওটাব জন্য, তুমি তাদেব এইবকম বলবে। আজকাল সে বকম জান নাই, বেশিব ভাগই ফাঁকিবাজি কবে সূত্র জিজ্ঞাসা কবছে, টাকা খাচ্ছে। সেইজন্য 'ফুলধাবিযা' (পূজাব ফুল যোগাড করে জানের পূজা ইত্যাদিতে সাহায্য কবে) বেখেছে বেড কাটাবাব জন্য। আব যে জানেব 'ফুলধাবিযা' নাই তাবা দেখে শুনে বলে। আধা নাম বলে দেখে, আব জান কবতে আসা লোকদেব দিকে তাকায, ঠিক কিনা আব বেঠিক হলে আবও নাম বলে দেখবে। সেই জন্য আল জানদেব মিল খাচ্ছে না। 'ফুলছাবিযা' বাখা জান সহজেই বেব কবে নিতে পাবে সেবকম জান ঠিক না বলতে পাবলে বলে বাবা বেড আছে, ওটা সবান কবাও। তাবপব ফুলধাবিযাব কাছে যায। বেড কাটাবাব জন্য কি কি লাগিবে, সেসব জান বলে দিযেছে। ফুলধাবিযা' সেসব পূজা কববে; মুবগি ফবিডং কি ব্যাং কি শেওলা কি সাদা বিডাল। পূজা কববাব আগে জিজ্ঞাসা কবে . কাব নামে বেড় কাটব ? তখন মাঝি পাবানিকদেব নাম বলে দেয, ফবিযাদী লোকেব নামও বলে, আবও দুই এক কথা বলে দিযে পূজা কববে। তাবপব তাদেব বলবে সন্দেহ তোমাদের থাকলে আমাকে পাহ্যবা দিতে পাব, জানেব কাছে যাব না। কিন্তু নিজেব ঘবে যাবেই, আর তার ঘবেব লোক আব জালেনব ঘবেব লোকেব সঙ্গে কথাবার্তা হতে পাবে, তাহলে অনেক চালাকি হতে পাবে।

● ● ●

## আদিবাসী সমাজ

সাঁওতাল সমাজেব পবম্পবাগত নেতাকে বলা হয 'মাঝি' সামাজিক কোনও কামকর্ম বা পুজো মাঝিব অনুমতি ছাড়া হতে পাবে না। বলতে গেলে মাঝি গ্রামেব পুবোহিতেব চেযে কিছু বেশি। বিযে দিতে মাঝিব অনুমতি নিযে হয। গ্রামে নতুন বউ এলে বউযেব বাবা জামাতাব গ্রামে মাঝিকে প্রণামী দেন। গ্রামে বব বিযে কবতে ঢুকলে ববযাত্রীবা বউযেব গ্রামেব মাঝিব বাডিতে আগে যাবেন, সেখানে মাঝিকে সম্মান জানিযে তাবপব যাবে বিযেব আসবে। 'পববে' (উৎসবে) নাচ শুরু হবে মাঝিব বাডি থেকে। শিকাব উৎসবে নিহত পশুদেবব ভাগ দেওযা হয মাঝিকে। সমাজেব কেউ কোনও সমস্যা নিযে হাজিব হলে বা সম্পত্তি বণ্টনেব জন্য পবামর্শ চাইলে মাঝি প্রযোজন মনে কবলে 'কুলহি দুরুপ' ডাকবেন। 'কুলহি দুরুপ' হল পূর্ণবযস্ক পুরুষদেব নিযে সভা। এই সভায সকলেই আলোচনায অংশ নিতে পাববেন। কিন্তু শেষ কথা বলবেন মাঝি। মাঝিকে সাহায্য কববেন সমাজেব পাঁচজন, যাঁদেব বলা হয 'মোবে

হড়' (মোরে=পাঁচ, হড়=মানুষ)। মাঝির অনুমতি পেলে সমাজের কেউ পুলিশের কাছে যান বা আদালতে যান। গ্রামে কোনও অপরাধমূলক ঘটনা ঘটলে সাধারণত মাঝিই থানায় খবর দেন। থানা থেকে কেউ গ্রামে এলে প্রথমে মাঝির সঙ্গেই দেখা করেন।

গ্রাম পত্তনের সময় আদিবাসী সমাজের প্রাপ্তবয়স্ক পুরুষরা মাঝি সহ আরও কিছু সমাজ নেতা নির্বাচন করেন। পদটি সাধারণত বংশানুক্রমিক হলেও 'মাঝি' বড় ধরনের কোনও অপরাধ করলে গ্রামবাসী পুরুষেরা মিলিত হয়ে নতুন কাউকে মাঝি নির্বাচিত করেন।

গ্রামের কেউ দীর্ঘদিন ধরে অসুখে ভুগলে গ্রামের মানুষ সাধারণত মাঝির কাছে 'ডাইনির নজর'-এর সন্দেহের কথা জানান। মাঝির নেতৃত্বে গ্রামবাসীরা ওঝা বা জানগুরুর কাছে হাজির হন। জানগুরু কাউকে ডাইনি বলে ঘোষণা করলে ঘোষিত ডাইনির বিরুদ্ধে শাস্তিদানও মাঝির নির্দেশেই হয়।

জগমাঝি হলেন সমাজের আর এক প্রধান। জগমাঝি হলেন নৈতিকতার রক্ষক। জগমাঝি দেখেন জন্ম, মৃত্যু, বিয়ে সহ সামাজিক অনুষ্ঠানগুলো সামাজিক বিধানমতই সমাজের মানুষেরা পালন করছেন কিনা। গ্রামের ছেলে-মেয়েদের নৈতিক ভ্রষ্টাচার, যৌন-ভ্রষ্টাচার রোধ করা এবং প্রয়োজনে তার বিচারের প্রশ্ন এলে বিচারের দায়িত্ব পালন করেন জগমাঝি।

জগমাঝিকে এসব প্রতিটি কাজে সহকারীরূপে যিনি সাহায্য করেন, তাঁকে বলা হয় পারানিক।

'নাইকে' সাঁওতাল সমাজের পুরোহিত। পদটি বংশানুক্রমিক। সাঁওতাল সমাজের বোঙ্গারা (দেবতারা) দুধরনের বলে সমাজের বিশ্বাস। শুভকারী বোঙ্গা ও অশুভকারী বোঙ্গা। শুভকারী বোঙ্গাদের পুজো নাইকের প্রধান কাজ। পুজোয় বলি দেওয়া পশুর মাথা নাইকে দেওয়া হয়। শিকার উৎসবে যোগদানের আগে গ্রামবাসীরা বোঙ্গার পুজো দেন এবং নাইকেকে এ জন্য দেওয়া হয় পাঁচটা মোরগ।

কুডম নাইকে হলেন নাইকের সহকারী। অর্থাৎ সহকারী পুরোহিত। কুডম নাইকে অশুভকারী বোঙ্গাদের পুজোর অধিকারী। সমাজের বিশ্বাস অশুভকারী বোঙ্গারা গ্রামে মানুষদের ক্ষতি করার ক্ষমতা রাখে। তাই তাদের তুষ্ট করতে পুজো দেন।

সমাজের বয়োজ্যেষ্ঠদের পাঁচজনকে নিয়ে 'মোরে হড়' তৈরি হয়। 'মোরে হড় -এর প্রতিপত্তি সমাজে যথেষ্ট। সামাজিক অপরাধ, বিবাহ-বিচ্ছেদের বিচার করেন মোরে হড়। অধিকাংশ ক্ষেত্রে বিচারে দোষীদের জরিমানা হয়। অভিযোগকারী পান জরিমানার অর্ধেক। বাকি অর্ধেক মাঝির হাতে তুলে দেওয়া হয়। মাঝি তার থেকে সামান্য রেখে বাকি টাকায় হাঁড়িয়া কিনে সমাজের সকলে এক সঙ্গে পান করেন।

'গোডেৎ'-এর কাজ মাঝির ডাকা সভার খবর গ্রামে বাড়ি বাড়ি পৌঁছে দেওয়া।

সমাজেব ধর্মীয় জীবনে জানগুরুব কোনও স্থান নেই। আদিবাসী সমাজে পুজো-পার্বণেব ভাব কখনই জানগুরুকে দেওয়া হয না। ওঝা বা জানগুরু অথবা আব যে নামেই পবিচিত হোন না কেন এঁবা সমাজেব মানুষেব ভয়-মিশ্রিত শ্রদ্ধা আদায কবে। নানা কাবণে মানুষ ওঁদেব পবামর্শ নিতে হাজিব হন। বোগেব কাবণ ও বোগমুক্তিব জন্য, বন্ধ্যা বমণী মা হওযাব বাসনা নিয়ে, চুবি যাওযা জিনিসেব খোঁজে, গৃহপালিত পশুব অসুখেব সমস্যা নিয়ে, সন্তান-সম্ভবাব সন্তান যেন ভালভাবে হয এই প্রার্থনা নিয়ে, ডাইনি ধবেছে সন্দেহ কবলে, ডাইনিব নজব পড়েছে সন্দেহ কবলে অথবা ডাইনিকে খুঁজে বেব কবাব আবেদন নিয়ে সমাজেব বিভিন্ন মানুষ উদ্ধাব পেতে জানগুরুব শবণাপন্ন হন।

সমাজেব বিশ্বাস, জানগুরুবা এক বিশেষ ধবনেব বোঙ্গাব মাধ্যমে অলৌকিক ক্ষমতাব অধিকাবী। এইসব বোঙ্গাদেব সাহায্যে জানগুরু ডাইনিদেব এবং অনিষ্টকাবী আত্মাদেব প্রভাব নষ্ট কবতে সক্ষম। জানগুরুবা বিভিন্ন প্রযোজনে বিভিন্ন বোঙ্গাদেব কাজে লাগিয়ে অনিষ্টকাবী বোঙ্গা, আত্মা, ডাইনিদেব নিযন্ত্রণ কবেন। দু একটি উদাহবণ ববং দিই। প্রসূতিব হিতার্থে ভালুযাবিজয বোঙ্গা, উলুমপাইকে বোঙ্গা, জুলুমপাইকে বোঙ্গা, খোস-পাঁচড়ায় গোসাঞী-এবা বোঙ্গা, পাগল ভাল কবতে নাশনচণ্ডী বোঙ্গা, দুবিযা বাবদো বোঙ্গা, গৃহপালিত পশুদেব অসুখে জাহেব এবা বোঙ্গাও নাগ-নাগিন বোঙ্গাদেব তুষ্ট কবে কাজে লাগান হয। জানগুরুদেব বোঙ্গাদেব মধ্যে কিছু হিন্দু দেব-দেবীও আছেন। যেমন গঙ্গা, কালী, দিবি (দুর্গা)।

আদিবাসী সমাজের বিশ্বাস, জাদু দুবকমেব—হিতকাবী ও অনিষ্টকাবী। জানগুরুবা হিতকাবী জাদু ক্ষমতাব অধিকাবী এবং ডাইনি বা ডাইনবা অনিষ্টকাবী জাদু ক্ষমতাব অধিকাবী। সমাজ বিশ্বাস কবেন একমাত্র জানগুরুবাই ডাইনিব মন্ত্রশক্তিব বিরুদ্ধে লড়াব ক্ষমতা বাখেন। যদি কোনও ডাইনিব শক্তিব কাছে একজন জানগুরু পবাজিত হন অন্য জানগুরু আসবেন। জানগুরুবা সমাজেব কল্যাণে নিবেদিতপ্রাণ।

ডাইন প্রসঙ্গে বহু জানগুরুব সঙ্গে কথা বলেছি। তাদেব অনেকের মত—ডাইনি যাব উপব নজব দিয়েছে, তাব গু ডাইনিকে খাওযালে ডাইনিব ক্ষমতা নষ্ট হয়ে যায। আবাব অনেকেব মতে ডাইনি যতক্ষণ জীবিত থাকে, ততক্ষণ তাদের ক্ষমতাও কাজ কবে।

দ্বিতীয মতটি সমাজেব মানুষদেব প্রভাবিত কবে বলেই ভীত মানুষগুলো- বোগ থেকে নিজে বাঁচতে বা আত্মীয়কে বাঁচাতে জানগুরু যাকে ডাইনি বলে ঘোষণা কবে তাকে অতি নিষ্ঠুবতাব সঙ্গে হত্যা কবতে সামান্যতম কুণ্ঠিত হন না। ববং অনেক সময হত্যাকাবীবা মনে কবেন, ডাইনি হত্যা কবে সমাজেব উপকাবই কবেছেন, ভবিষ্যতে কাউকে ডাইনিব নিষ্ঠুরতাব বলি হতে হবে না। এ ধবনেব ঘটনাও বহু ঘটেছে, ডাইনি হত্যাকাবী নিজেই বীরেব মত থানায গিয়ে আত্মসমর্পণ কবেছেন।

সমাজ অবশ্য সাধাবণভাবে বিশ্বাস কবে, ডাইনি ইচ্ছে কবলে তাব মন্ত্র ফিবিয়ে নিতে পাবে।

## ধর্ম

সাঁওতাল সমাজেব কাছে সিং বোঙ্গাব (সূর্যেব) স্থান সবচেয়ে উঁচুতে। সিং বোঙ্গা বোজ পূর্ব দিকে দেখা দেন বলে সমাজেব কাছে পূর্ব দিক পবিত্র দিক। পুজো-পাঠ হয পূর্ব দিকে মুখ কবে। নির্দিষ্ট সময মেনে সিং বোঙ্গাব পুজো হয না। সিং বোঙ্গাব করুণা পেতে পাঁচ-সাত-দশ বছবে একবাব পুজো দিলেই হলো। পুজোতে সাদা মোবগ অথবা পাঁঠা বলি চডান হয।

'মাবাং বুরু' (আক্ষবিক অর্থে বড পাহাড) বোঙ্গাদেব মধ্যে অন্যতম প্রধান। মাবাং বুরু জাতিব ও সমাজেব পালনকর্তা। ইনিই আদিম মানব-মানবীকে পালন করেছিলেন, খাওয়া-পবাব ব্যবস্থা কবে দিযেছিলেন। শিখিযেছিলেন হাঁড়িযা তৈবিব পদ্ধতি। শুরুতে মাবাং বুরুব পুজোয দেওয়া হত হাঁড়িয়া বা বাড়িতে তৈবি মদ। পববর্তীকালে মুণ্ডাদেব প্রভাবে মাবাং বুরুব কাছে বলি দেওযা হতে থাকে।

মাবাং বুরু কোন কোন খুঁটেব (উপগোষ্ঠিব) গৃহদেবতা। বীবহোব, ভূমিজ, হো বা মুণ্ডাদেব কাছেও পূজিত হন মাবাং বুরু।

'জাহেব-এবা' জাহেব থানেব (পবিত্র কুঞ্জ, যেখানে সমাজেব সার্বজনীন দেবতাবা অবস্থান কবেন) অধিষ্ঠাত্রী দেবী। অনেকের ধাবণা। জাহেব-এবাকে মুণ্ডাবা জাহেব বুড়ি বলেন, ওযাওঁবা জাহেব এরাকে বলেন ঝাকড়া বুঢিযা বা সবণা বুঢিযা। ফাগুযা বা দোলেব দিন জাহের এবাব বিশেষপুজো হয। দেবীব কাছে প্রার্থনা কবা হয যেন গ্রামেব ছেলে-মেযেবা সুস্থ থাকে, খাবাপ বাতাস রোগ না বযে আনে।

'গোঁসাঞী-এবা' যা-পাঁচড়া ইত্যাদি চর্মরোগেব বোঙ্গা। সাদা মোবগ বলি দিযে গোঁসাঞী-এবাকে সন্তুষ্ট বাখা হয।

'মোবাইকো-তুরুইকো' (আক্ষবিক অর্থে পাঁচ ছয) বোঙ্গা একজন বোঙ্গা হিসেবেই পুজো পান। মোবাইকো-তুরুইকো গ্রামেব ভাল মন্দের দেখাশুনো কবেন, শস্যেব ফলন, বৃষ্টি, খবা, মডক ইত্যাদিব নিযন্ত্রক।

সমাজ বিশ্বাস কবে ডাইনি ও ডাইনদেব উপব 'পবগনা বোঙ্গা'ব নিযন্ত্রণ আছে। ডাইনিব নজব পবে অসুখ-বিসুখ হচ্ছে বলে জানগুরু ঘোষণা কবলে ডাইনিদেব মন্ত্রকে কাটান দিতে জানগুরুবা পবগনা [illegible] পুজো কবেন।

গ্রামেব প্রান্তে থাকে জাহেব [illegible] বা পবিত্র-কুঞ্জ। এই পবিত্রকুঞ্জে সমাজেব বোঙ্গা বা দেবতাবা থাকেন। পাশাপাশি তিনটি শালগাছেব তলায় তিনটি পাথব মাবাং বুরু, জাহেব-এবা ও মোবেইতো-তুরুইকো নামে পূজিত হয। সমাজেব বিশ্বাস পাথরগুলো বোঙ্গাবাই বেখে গিযেছেন। দুটি মহুয়া গাছতলা হয গোঁসাঞী-এবা ও পবগনাব থান।

জাহেব থানে বোঙ্গারা প্রধান প্রধান পববেব বা উৎসবেব সময পুজো পান। প্রধান উৎসবগুলো হলো ফসল তোলাব উৎসব 'সোহবাই', ফসল বোনাব উৎসব 'এবোক্ সিম্', পুষ্প উৎসব 'বাহা' ইত্যাদি।

জাহেব থানেব বোঙ্গাবা ছাডা গ্রামেব মাঝে থাকে 'মাঝি বোঙ্গা'ব থান। মাঝি বোঙ্গাকে 'মাঝি বুড়ি' বা 'মাঝি হডম্' নামেও ডাকা হয়। মাঝি থানেব অবস্থান গ্রামেব মাঝিব বাড়িব সামনে। মাঝি বোঙ্গা গ্রামেব মাঝিব আধ্যাত্মিক উপদেষ্টাব কাজ করে।

মাঝি বোঙ্গা গ্রামেব ভাল-মন্দ দেখাশুনো কবেন। জাহেব থানেব বোঙ্গাদেব পুজো দেবাব আগে মাঝি বোঙ্গাব পুজো দেওয়া হয। মাঝি বোঙ্গাব পুজো কবেন মাঝি স্বযং। পুজোয মাঝি বোঙ্গাকে নিবেদন কবা হয় হাঁড়িযা, বলি দেওয়া হয দুটি পাযবা।

সমাজের বিশ্বাস মাঝি বোঙ্গা ও পবগনা বোঙ্গাব অন্যান্য বোঙ্গাদেব উপব যথেষ্ট প্রভাব আছে।

যদিও জাহেব বোঙ্গাবা আদিবাসী অনেক জনজাতিব কাছে পূজনীয, কিন্তু এক গ্রামেব মানুষ অন্য গ্রামেব জাহেব থানে পুজো দেন না। যদি একগ্রামেব মানুষ স্থাযীভাবে অন্যগ্রামে বসবাস শুরু কবেন, তবে তিনি নতুন গ্রামেব জাহেব থানে পুজো দেওযাব অধিকাব পান্।

এসব ছাড়াও প্রতিটি খুঁটেব বা উপগোষ্ঠিব বযেছে নিজস্ব দেবতাও। সাধাবণত এঁদেব বলা হয আব্‌গে বোঙ্গা। আব্‌গে বোঙ্গাব পুজোব প্রসাদ মেয়েদেব খাওযাব বা ছোঁযাব অধিকাব নেই। প্রসাদে মেযেদেব ছোঁযা লাগলে দ্বিগুণ নৈবেদ্য দিযে আব্‌গে বোঙ্গাব পুজো দিয়ে প্রাযশ্চিত্ত কবতে হয।

সমাজেব বিশ্বাস আত্মা অমব। দেহত্যাগেব পব যতদিন তাঁদেব কথা বংশধববা মনে বাখেন ততদিন আত্মা বিপদ-আপদে তাঁদেব সাহায্য কবে। কেউ দেহত্যাগ কবাব পব বোঙ্গা হযে যান। পাবলৌকিক কাজ শেষ হওযাব পব আত্মাব বোঙ্গা সাঁওতালদেব বাড়িতে স্থান পান। আত্মাব এই বোঙ্গাকে বলে হপ্‌বামপো বোঙ্গা। প্রতি পববে পবিবাবেব লোক হপ্‌বামপো বোঙ্গাকে নৈবেদ্য দেয।

'দিশম সেন্দ্রা' বা বার্ষিক শিকাব পববেব সময সাঁওতাল সমাজ জঙ্গল মহাসভা বা লো বীব' ডাকে। 'লো বীব'-এব নির্দেশ সমাজেব সকলেই মান্য কবেন। 'ডিহবি' হলেন লো বীব পববেব সর্বোচ্চ ক্ষমতাব অধিকাবী।

ফাল্গুন মাসে বাহা পববেব পব 'লো সেন্দ্রা' অনুষ্ঠিত হয। ডিহবি শিকাব পববেব দিন ঠিক কবেন ও কোথায কোথায শিকাবীবা বাত্রিবাস কববেন, তাও ঠিক কবেন। বিভিন্ন হাটে দূত পাঠান ডিহবি। দূতদেব হাতে থাকে 'ধাবওযাক্' (পাতাসমেত শালগাছেব ডাল)। হাটেব লোকজন 'ধাবওযাক্' হাতে কোনও লোক দেখলেই বুঝতে পাবেন ডিহবিব দূত এসেছেন। সমাজেব লোকেবা দূতেব কাছ থেকে জেনে নেন শিকাবি পববেব দিনক্ষণ ও অন্যান্য খুঁটিনাটি।

গ্রামেব নাইকে পববে যাওযা শিকাবীদেব কল্যাণ কামনায পাঁচটা মোবগ উৎসর্গ কবে পুজো দেন ডিহবি, শিকাব পববেব কযেকদিন আগে থেকেই সহবাস বন্ধ বাখেন, শয্যা নেন ভূমিতে। শিকাব পববেব আগে সন্ধ্যায পিতলেব পাত্রে জলে দুটি শাল-পল্লব বেখে দেন। পবদিন ওই পল্লব-দুটি তাজা থাকলে শুভ লক্ষণ বলে ধবে নেওযা হয, শিকাবীবা আসাব আগেই ডিহবি তাঁব স্নান সেবে ফেলেন। শিকাবীবা হাজিব হওযাব পব ডিহবি বোঙ্গাদেব পুজো কবেন। বলি দেওযা মোবগ চালেব সঙ্গে বান্না কবা হয। এই খেযে ডিহবি তাঁব উপোস ভাঙেন। শিকাবীবা বেবিযে পবেন শিকাবে।

সাবাদিন শিকাব কবাব পব সন্ধ্যায তাঁবা সমবেত হন। এক-এক গ্রামেব মানুষ

এক-এক জায়গায় বসেন। রাতের খাওয়া দাওয়ার পাঠ চুকতে যাঁরা 'লো-বীর' সভায় যাবে তারা ছাড়া সকলে মিলে নাচ-গান-বাজনা শুরু করবে। এই প্রমোদ আসরকে বলে 'তোরিয়া'। শিকারের দেবী 'বঙ্গো কল্জি' বোঙ্গাকে খুশি করতেই তোরিয়ার আয়োজন। নাচ-গানে রাত শেষ হবে। ডিহরি ভোর বেলায় স্নান সেরে পুজো করবেন, বলি চাপাবেন। শুরু হবে শিকার। তৃতীয় দিন সন্ধ্যায় শিকার পরব শেষ হয়। শিকারীরা গ্রামে ফেরেন। শিকারীদের স্ত্রীরা স্বামীদের পা ধুইয়ে স্বাগত জানান।

শিকার পরবের সময় বিবাহিতেরা চুলে ফুল গুঁজতে পারেন না, হাতে পরেন না লোহার বালা। শিকারীরা না ফেরা পর্যন্ত গ্রামে পশু বা মোরগ মারা নিষিদ্ধ।

## আদিবাসী সাঁওতাল সমাজে নারী

সাঁওতালদের বহু লোককথায় পুরুষদের বীরসুলভ সরলতা ও নারীর তীক্ষ্ণ বুদ্ধির কথা বলা হয়েছে। সমাজের নারীদের সম্মানরক্ষাকে পুরুষরা তাঁদের বীর-ধর্ম বলে মনে করেন। এগুলো যেমন সত্যি, পাশাপাশি এ-ও সত্যি পুরুষরা মহিলাদের বিশ্বাস করেন না। সমাজ বিশ্বাস করে মন্ত্র বা অলৌকিক ক্ষমতা দখল করার ক্ষেত্রে নারীরা পুরুষদের চেয়ে অনেক বেশি অগ্রণী। নারীদের বোঙ্গার পুজোর অধিকার দিলে ছলাকলায় তাঁরা বোঙ্গাদের হৃদয় জয় করে নেবেন। নারীরা রহস্যময় ক্ষমতার অধিকারী হলে সমাজের ক্ষতিই হবে।

নারীদের রহস্যময় ক্ষমতাকে ভয় পাওয়ার হদিশ পাওয়া যায় লোকগাথাতেই।

সে অনেক অনেক আগের কথা। সমাজে বাস করতেন এক গুণীন্। তাঁর ছিল অলৌকিক সব ক্ষমতা। সেই ক্ষমতার জোরে অনেক মৃত আদিবাসীদের নতুন জীবন দিয়েছিলেন। গুণীনের গুণগ্রাহী জুটলো। গুণীন ঠিক করলেন, তাঁদের দীক্ষা দেবেন। গুণীন বুঝেছিলেন তাঁর আয়ু বেশি দিন নয়। ভক্তদের ডেকে বলেছিলেন, তোদেরই তো দীক্ষা দেবো। কিন্তু মনে হচ্ছে, সব কিছু শেখাবার আগেই আমার মৃত্যু হবে। তোদের কয়েকটা কথা বলি, মন দিয়ে শোন, আমি মারা গেলে আমার মৃতদেহ যেন অবশ্যই দাহ করিস তোরা। চিতা থেকে এক সময় লাফিয়ে উঠবে আগুনের গোলা। আগুনের গোলা দেখে ভয় না পেয়ে তোরা গোলাটাকে গ্রহণ করিস। তাহলেই আমার সমস্ত মন্ত্রশক্তি, অলৌকিক ক্ষমতা তোরা পেয়ে যাবি।

ভক্তদের দীক্ষা দেওয়ার দিন ঠিক হলো। দীক্ষার দিন গুরু যখন ঘর থেকে বের হচ্ছেন তখন একটা সাপ কামড়াল গুরুর মাথায়। গুরুকে বাঁচাবার সব চেষ্টাই ব্যর্থ হলো। গুরুকে শ্মশানে নিয়ে গিয়ে চিতা সাজিয়ে তার উপর শোয়ানো হলো। চিতায় আগুন জ্বলে ওঠার কিছু পর বিশাল শব্দ করে একটা আগুনের গোলা শূন্যে উঠে গেল। ভীত ভক্তেরা সেই শব্দে ও গোলার আগুনের তীব্রতায় পালিয়ে গেলেন। কাছের মাঠে কিছু মেয়ে শুকনো কাঠি কুড়োচ্ছিল। আগুনের গোলাটা তাদের কাছে

পড়তেই তারা গোবর লেপা ঝুড়ি দিয়ে চাপা দিল। ফলে মেয়েদের মধ্যে সঞ্চারিত হলো গুণীনের অলৌকিক শক্তি ও ক্ষমতার বড় অংশ। পরের যে ছোট আগুনের গোলাটা শূন্যে উঠে মাটিতে এসে পড়েছিল, সেটা সংগ্রহ করেছিলেন ভক্তেরা। ভক্ত পুরুষদের মধ্যেও সংক্রামিত হলো গুরুর শক্তি, তবে তা খুবই কম।

কোন কোন ক্ষেত্রে সাঁওতাল সমাজের মেয়েরা কিছু কিছু হিন্দু দেব-দেবীর পুজো করছেন বটে। (কালী, কৃষ্ণ ইত্যাদি), কিন্তু এগুলো বিরল ব্যতিক্রম। হিন্দু দেব-দেবীদের পুজোর বাইরে কিন্তু সাঁওতাল সমাজ তাঁদের নারীদের বোঙ্গা পুজোর অধিকার স্বীকার করে নেয়নি।

## ডাইনি, জানগুরু প্রথার বিরুদ্ধে কী করা উচিত

লক্ষ্য করলেই দেখা যাবে যে সব বছর ভাল ফসল হয়, সমাজে অভাব অনটন কম হয়, সেসব বছর 'ডাইনি' হত্যা বা ডাইনি' বিচারের ঘটনা কম ঘটে। যেসব বছর ফসল ভাল হয় না, গো-মড়ক দেখা দেয়, সেসব বছরগুলিতে ডাইনি নিয়ে অভিযোগ ওঠে বেশি।

জানগুরুদের অলৌকিক ক্ষমতায় বিশ্বাস সাধারণ মানুষদের এমনি আসেনি। তাঁরা দেখেছেন জানগুরুদের 'অলৌকিক' সব কাণ্ডকারখানা। জানগুরুরা আত্মা, ভূতদের নিয়ে আসতে পারেন, কাজে লাগান। ভূতেরা গ্লাস থেকে তাড়ি খায়। কঞ্চি চালান করে, নখদর্পণে, আটার গোলা ভাসিয়ে, হাতে ছাই ঘষে নাম ফুটিয়ে চুরি যাওয়া জিনিসের হদিশ দিচ্ছেন। যেভাবে এসব ঘটনা জানগুরু ঘটাচ্ছেন, সেগুলোর ব্যাখ্যা সাধারণ বুদ্ধিতে পাওয়া যাচ্ছে না বলেই ঘটনাগুলোকে অলৌকিক ক্ষমতার প্রকাশ ছাড়া আর কিছু ভাবার অবকাশ থাকছে না। তারই ফলশ্রুতিতে আমরা দেখতে পাচ্ছি সমাজের শিক্ষিত স্নাতক, শিক্ষকরাও জানগুরুদের নির্দেশকে অভ্রান্ত মনে করে ডাইনি হত্যায় সক্রিয়ভাবে অংশ নিচ্ছেন।

ডাইনি হত্যার পিছনে রয়েছে ডাইনিদের এবং জানগুরুদের অলৌকিক ক্ষমতার প্রতি সাধারণের অন্ধ-বিশ্বাস। অন্ধ-বিশ্বাস কিন্তু শিক্ষার সঙ্গেই শুধুমাত্র সম্পর্কিত নয়। যাঁরা মনে করেন আদিবাসী সমাজকে শিক্ষা ও চিকিৎসার সুযোগ সুবিধে দিলেই ডাইনি হত্যা বন্ধ হয়ে যাবে। তাঁরা প্রকৃত সত্য বিষয়ে বা সমস্যার গভীরতা বিষয়ে ঠিক মত অবহিত নন, এ কথা অবশ্যই বলা চলে। ডাইনি ও জানগুরুদের অলৌকিক ক্ষমতার প্রতি বিশ্বাস শুধুমাত্র পুঁথিগত বিদ্যাতেই দূর করা সম্ভব বলে যাঁরা মনে করেন তাঁদের অবগতির জন্য জানাচ্ছি কুসংস্কার ও অন্ধ-বিশ্বাসে আচ্ছন্ন শিক্ষিতের সংখ্যাই যে আমাদের দেশের শিক্ষিতদের মধ্যে সংখ্যাগুরু, এ সত্যকে কি আমরা অস্বীকার করতে পারি? বিজ্ঞান শিক্ষায় শিক্ষিত মানুষ, বিজ্ঞান পেশার মানুষ, শিক্ষক, অধ্যাপক, বুদ্ধিজীবী এমনকি স্বীকৃত মার্কসবাদীদের মধ্যে কি আমরা কুসংস্কারে আচ্ছন্ন মানুষের সাক্ষাৎ পাই না? বাস্তব সত্যটি এই যুক্তি দিয়ে সহানুভূতির সঙ্গে বোঝালে শুধুমাত্র

শিক্ষার সুযোগ পাওয়া মানুষরাই নন, শিক্ষার সুযোগ লাভে বঞ্চিত মানুষরাও সংস্কার মুক্ত হন। এই কথাগুলো কেবলমাত্র কল্পনাপ্রসূত বা ধারণাপ্রসূত নয়, বরং বলতে পারি হাতে-কলমে কাজ করার মাধ্যমে অর্জিত অভিজ্ঞতার ফলশ্রুতি। মানুষ শৈশব থেকেই বেড়ে উঠছে অলৌকিকের প্রতি আস্থাশীল পরিবারে, সমাজে পরিবেশে। পড়ার বই ও গল্পের বইয়ের মাধ্যমেও অলৌকিকতার প্রতি বিশ্বাস ও ভুল ধারণাই প্রতিনিয়ত সঞ্চারিত হচ্ছে আমাদের মস্তিষ্ক স্নায়ুকোষে। বিপরীত কোনও যুক্তির সঙ্গে পরিচিত হওয়ার সুযোগ না পাওয়ার ফলে অলৌকিকতার প্রতি বিশ্বাসগুলোই দিনে দিনে দৃঢবদ্ধ হয়েছে। মানুষ যুক্তির সঙ্গে পরিচিত হবার সুযোগ পেলে যে আন্তরিকতার সঙ্গেই যুক্তিকেই বেশি গ্রহণযোগ্য মনে করেন এই সত্যটুকু যুক্তিবাদী আন্দোলনের একজন কর্মী হিসেবে উপলব্ধি করেছি।

শত শত বছর ধরে ভাববাদী দর্শন যে অন্ধ-বিশ্বাসগুলোকে, আমাদের চিন্তার জগৎকে, প্রতিনিয়ত প্রভাবিত করে চলেছে যুক্তিবাদী দর্শন মুহূর্তের চেষ্টায় কোটি কোটি মানুষকে সেই প্রভাব থেকে মুক্ত করতে সক্ষম হবে, এমনটা ভাবা বাতুলতা মাত্র। আমাদের দেশে অক্ষর জ্ঞানসম্পন্ন মানুষের সংখ্যা অতি নগণ্য। শিক্ষিতদের মধ্যেও অতি প্রয়োজনীয় (লেখাপড়া শিখতে যতটুকু না কিনলেই নয়) বই কেনা ছাড়া বই কেনার অভ্যাস খুবই কম। অন্ন-বস্ত্রের মত বই কেনাকে বেঁচে থাকার ন্যূনতম প্রয়োজন বলে মনে করেন না। কিনলেও সাধারণভাবে 'শেষ পাড়ানের কবি' হিসেবে ধর্মগ্রন্থই সেখানে গুরুত্ব পায়। কুসংস্কার মুক্তির কাজ এক বা কয়েকজন ব্যক্তির কিছু লেখাতেই সমাধান হয়ে যাবে এমন ভাবাটা একান্তই অমূলক। যুক্তিবাদী লেখা-পত্তর কিছু মানুষ বা কিছু সংগঠনকে যুক্তিবাদ আন্দোলন গড়ে তোলার ক্ষেত্রে চিন্তার স্বচ্ছতা আনতে সাহায্য করতে পারে, দিশা দিতে পারে মাত্র। এর বেশি কিছু নয়। স্বচ্ছতাপ্রাপ্ত মানুষরা বিভিন্ন গণসংগঠন করে যেদিন অক্ষরজ্ঞানহীন, শিক্ষার সুযোগ না পাওয়া মানুষদের স্বচ্ছ যুক্তির আলোতে উদ্ভাসিত করতে পারবেন, সেদিনই যুক্তিবাদী আন্দোলনে নতুন মাত্রা নতুন গতি যুক্ত হবে।

শিক্ষিত এবং ডাইনি হত্যা বিরোধী মানুষদের লেখাতেও আমরা কিন্তু বার বার লক্ষ্য করেছি, স্বচ্ছতার অভাব। নেতৃত্বের স্বচ্ছতার অভাবই ডাইনি হত্যা বিরোধী আন্দোলন গড়ে ওঠার পক্ষে প্রবলতর বাধা। শরচ্চন্দ্র রায়ের বিখ্যাত বই 'ওঁরাও রিলিজিয়ন অ্যান্ড কাস্টমস্'-এ শ্রী রায় এ কথাও লিখেছেন, জানগুরু সম্প্রদায়ের অতিপ্রাকৃত ক্ষমতার অধিকারী মানুষগুলো এ সব বিদ্যা শেখে কখনও ভালবেসে, কখনও আয়ের পথ হিসেবে। এরা বুঝতে পারে কোনটা স্বাভাবিক, কোনটা অতিপ্রাকৃত। এরা অলৌকিক বিদ্যার পাশাপাশি, ভেষজ বিদ্যাও শেখে।

রেভারেন্ড পি ও বডিং 'ট্যাবু কাস্টমস্ অ্যামাং দি সানতালস্' গ্রন্থে একথাই বলেছেন, মেয়েরা, সে ভাল বা মন্দ উদ্দেশ্যেই হোক, অলৌকিক ক্ষমতাগুলোর কাছে পৌঁছুতে চায়। সেটা প্রকাশ্যে পারে না। কারণ পুরুষেরা মত দেয় না। তাই গোপনে ডাইনি বিদ্যার অনুশীলন করে।

অসিতবরণ চৌধুরীর 'উইচ কিলিং অ্যামাং দি সানতালস্' বইটি পড়লে কোথাও এমন কথা পাই না যাতে মনে হয় 'জান' এবং 'ডান' কারোই কোনও অলৌকিক

ক্ষমতা-টমতা বলে কিছু নেই। ববং শ্রীচৌধুবীব কথায সন্দেহ জাগে এ বিষযে তাঁব নিজস্ব বিশ্বাস বযেছে দোদুল্যমান অবস্থায।

শ্রী চৌধুবীব বিভিন্ন লেখা পড়েও এ বিষযে তাঁব মতামত বুঝে ওঠা আমাব পক্ষে সম্ভব হযনি। তাঁব কথায, 'মন্ত্র-তন্ত্রসমন্বিত জানগুকব কার্যকলাপকে আমবা হিতকাবী জাদু বা white magic বলে অভিহিত কবতে পাবি। অনুরূপভাবে, অনিষ্টকাবী যেসব ব্যক্তি মন্ত্র-তন্ত্রেব আশ্রয নিযেছে, তাঁদেব কার্যকলাপকে অহিতকাবী জাদু বা black magic আখ্যা দেওযা যেতে পাবে। সাঁওতাল সমাজে যাবা black magic কবছে বা জাদু কবছে, তাদেব 'ডান' আখ্যা দেওযা হয।'

তাব মানে? তিনি কি 'ডান' সত্যিই আছে কিনা'ব উত্তবে জানাচ্ছেন 'ডানবা black magic কবছে'? এতো ঈপ্সিতা বায চক্রবর্তীব মত 'ওযার্ল্ড উইচ ফেডাবেশন'-এব সর্বময়কর্ত্রী বলবেন! অসিতববণ চৌধুবী'ব লেখা-পত্তবকে যেখানে আমাদেব সমাজেব উচ্চকোটিব মানুষ ও পত্র-পত্রিকা মূল্যবান বলে মনে কবেন, সেখানে তাঁব এই সিদ্ধান্তেব পিছনে যুক্তিগুলো কী? এ বিষযে জানাব আগ্রহ যে কোনো যুক্তিবাদী মানুষেবই স্বাভাবিক।

শ্রীচৌধুবী লেখাটিতে ঠিক পবেব লাইনটিতেই বলেছেন, 'এখানে এটুকু বলাই যথেষ্ট যে সাঁওতাল অধ্যুষিত সব জেলাতেই বহু প্রাণহানি ঘটেছে 'ডান' হওযাব অভিযোগে।'

না। 'ডান' প্রথা বন্ধে এটুকু বলাই যথেষ্ট নয। ববং মনে হযেছে—যেহেতু তাঁব লেখা-পত্তব 'ডান' প্রথা বিবোধী বলে প্রচলিত, তাই এ বিষযে তাঁব আবও সতর্কতা ও স্বচ্ছ দৃষ্টিভঙ্গিব প্রযোজন ছিল।

ডাইনি প্রথাব মত একটা অমানবিক প্রথাব অবসান প্রতিটি মানবিকতায বিশ্বাসী যুক্তিবাদী আন্দোলনকর্মী, সাংস্কৃতিক আন্দোলনকর্মী আন্তবিকভাবেই চান। যুক্তিবাদী আন্দোলনকর্মী, সাংস্কৃতিক আন্দোলনকর্মী শুভবুদ্ধিসম্পন্ন প্রগতিশীল বিভিন্ন সংস্থা ও মানুষ ডাইনি প্রথাব বিরুদ্ধে সঠিক পদক্ষেপ নিযে যাতে আন্দোলনকে সার্থক কবে তুলতে পাবেন, সে দিকে লক্ষ্য বেখেই সাঁওতাল সমাজ বিষযে কিছু আলোচনায় গিযেছিলাম। আলোচনা অনেকেব কাছে নিবস মনে হতেই পাবে, কিন্তু যাঁবা যুক্তিবাদী আন্দোলনকে এগিয়ে নিযে যেতে আগ্রহী, তাঁদেব আগেই জেনে নেওযা উচিত, স্পষ্ট ধাবণা থাকা উচিৎ, কাদের জন্য কবছি? কী তাঁদেব সমাজ জীবন? কী তাঁদেব সমস্যা ইত্যাদি। যাঁদেব সামাজিক-অর্থনৈতিক, ধর্মীয় জীবন ও সমস্যা বিষযে আমবা অন্ধকাবে থাকবো, তাদেব সঠিক আলোর সন্ধান দেওয়া দুরূহ।

এই প্রসঙ্গে একটা ঘটনার উল্লেখ কবাব ইচ্ছেতে রাশ টানতে পারলাম না। সম্প্রতি মদনপুর থেকে একটি তরুণ এসেছিলেন আমার সঙ্গে দেখা করতে। কথা প্রসঙ্গে জানালেন, তিনি একজন যুক্তিবাদী। যুক্তিবাদ বিষযক কিছু লেখা লিখতে আগ্রহী। তাঁর ইচ্ছে 'যুক্তিবাদীর চোখে স্বামী বিবেকানন্দ' এই নামে একটি বই লিখবেন। বললেন, এই বিষয়ে নিবঞ্জন ধবেব একটি বই পড়েছেন। আর কী কী বই পড়লে লেখাব খোবাক পাবেন, এই বিষয়ে আমার মতামত চাইলেন। বলেছিলাম "আপনাব উচিৎ সবাব আগে স্বামী বিবেকানন্দকে জানা। তাঁব লেখা-পত্তব ও কাজকর্মেব সঙ্গে পবিচিত হওযা। তাবপব আপনার যুক্তিতে স্বামীজীব লেখাপত্তব বা কাজ কর্মের

যেগুলোকে যুক্তিহীন বা যুক্তি বিরোধী মনে হবে, সেই বিষয়ে আপনি আপনার যুক্তি দিয়ে পাঠকদের বোঝাতে চেষ্টা করুন, কেন আপনার চোখে স্বামী বিবেকানন্দের ওই সব কাজকর্ম যুক্তি বিরোধী।" তরুণটি বললেন, বিবেকানন্দ বচনাবলী তাঁর পড়া আছে। বললাম, তাতে কোনও কিছু যুক্তি বিরোধী মনে হয়েছে কী?

তরুণটি বললেন,—না, তেমন কিছু চোখে পড়েনি। বিবেকানন্দ বচনাবলী থেকেই কিছু কিছু কথা বলে জিজ্ঞেস করেছিলাম, এসব বিকোনন্দেরই কথা, আপনি কি মনে করেন, এগুলোর পিছনে যুক্তি আছে? তরুণটি বললেন, "বিবেকানন্দ এ ধরনের কোনও কথা বলেছেন বলে তো কোনও বইতে পাইনি।" একটা ডাইরীর পৃষ্ঠা খুলে কলম বাগিয়ে বললেন, "ঠিক লাইনগুলো কি একটু বলুন না? অথবা বইটার নাম? পৃষ্ঠা সংখ্যা?"

বলেছিলাম, "বিবেকানন্দ বচনাবলী থেকেই কথাগুলো বললাম। আপনি বচনাবলী ভালমত পড়লে কথাগুলো অপরিচিত মনে হত না। বাস্তবিকই যুক্তিবাদী মানসিকতা নিয়ে লিখতে চাইলে যে বিষয়ের বিরোধিতা করতে চান, সেই বিষয়টিকে আগে ভালমত জানার চেষ্টা করুন। তার দোষ-ত্রুটি, দুর্বলতা, যুক্তিহীনতাকে খুঁজে বের করুন, তবে তো ভাল লেখা হবে। আপনি যদি লেখার শর্ট-কার্ট কিছু রাস্তার খোঁজে আমার কাছে এসে থাকেন তো বলব সে বিষয়ে সাহায্য করতে আমি অক্ষম।"

এই প্রসঙ্গে আরও একটি ঘটনার কথা মনে পড়ছে। '৮৯-এর জানুয়ারি। একটি বিজ্ঞান ক্লাবের অলৌকিক বিরোধী শিক্ষণ শিবির পরিচালনা করতে গিয়েছি। এই উপলক্ষে দু-দিনের একটি বিজ্ঞান মেলারও আয়োজন করা হয়েছে। বড়-সড় মেলা। আশেপাশে কয়েকটি জেলা থেকেও এসেছেন অনেক বিজ্ঞান ক্লাব। ব্যবস্থাপক বিজ্ঞান ক্লাবের সম্পাদক এক তরুণ শিক্ষক। আমাকে সম্পাদক জানিয়েছিলেন, শিক্ষণ-শিবিরে আমি যেন আত্মা, জাতিস্মর, প্ল্যানচেট, সম্মোহন, ভূতে ভর, ঈশ্বরে ভর এইসব বিষয়ের মধ্যে আলোচনা সীমাবদ্ধ রাখি। জ্যোতিষ নিয়ে আলোচনার কোনও প্রয়োজন নেই। কারণ জ্যোতিষ শাস্ত্র নিয়ে ক্লাবের সভ্যদের জ্ঞান যথেষ্ট গভীর। মনে আছে, আমি একটু মজা করতেই বলেছিলাম, "জ্যোতিষ শাস্ত্রের পক্ষে বক্তব্য রাখি, আমাকে আপনারা হারাতে পারবেন তো?" সম্পাদক দৃঢ়তার সঙ্গে জানিয়েছিলেন, 'অবশ্যই'।

মাঠের তিন পাশ ঘিরে রঙিন কাপড় দিয়ে তৈরি এক একটি ঘরে এক একটি বিষয় নিয়ে মডেল ও ছবির সাহায্যে বিজ্ঞান বোঝাবার প্রদর্শনী চলছিল। প্রথম দিন বিকেলেই জ্যোতিষ বিষয়ক প্রদর্শনী কক্ষে যুক্তির আক্রমণ চালালেন দুই জ্যোতিষী। একজন স্থানীয় এবং একজন নৈহাটির জ্যোতিষী। ওই কক্ষে টাঙান দুটি চার্ট দেখিয়ে জ্যোতিষী দুজন ক্ষোভ প্রকাশ করে জানালেন, এই পোস্টার দুটিতে দেওয়া তথ্যগুলো ভুল। এবং জ্যোতিষ শাস্ত্রকে মিথ্যা প্রমাণ করতেই মিথ্যাচারিতার আশ্রয় নেওয়া হয়েছে। বিজ্ঞান ক্লাবের অনেকেই বিতর্কে অংশ নিলেন, অংশ নিলেন সম্পাদক স্বয়ং। শেষ পর্যন্ত সম্পাদকই আমাকে ওখানে ডেকে নিয়ে গেলেন। জ্যোতিষী দুজনের অভিযোগের উত্তরে বিনীতভাবেই স্বীকার করে নিলাম, পোস্টার দুটিতেই ভুল তথ্য দেওয়া হয়েছে। একই জন্ম সময় নিয়ে বিভিন্ন জ্যোতিষী বিভিন্ন ধরনের গ্রহ অবস্থান দেখিয়ে ছক করছেন এটা অবিশ্বাস্য। বরং এই ছক তিনটি দেখলে সন্দেহ জাগে,

